*মনের স্মরণ প্রাণ, মধুর মধুর ধাম,
যুগলবিলাস স্মৃতিসার।
সাধ্য সাধন এই, ইহা পর আর নেই,
এই তত্ত্ব সর্ব্ববিধি[১] সার ॥৬০॥
জলদ-সুন্দর-কাঁতি, [২]মধুর মধুর ভাতি,
বৈদগধি অবধি সুবেশ।

১। বিধিনাং—কর্ত্তব্যোপদেশানাং সারঃ।
স্মর্ত্তব্যঃ সততং বিষ্ণুঃ বিস্মর্ত্তব্যো ন জাতুচিৎ।
সর্ব্বে বিধিনিষেধাঃ স্যুরেতয়োরেব কিংকরাঃ ॥
২। মধুর মধুর—মধুরাদপি মধুরং অতিশয়মধুরমিত্যর্থঃ।

---

১। মনের প্রাণ স্মরণ। যেমন প্রাণ না থাকিলে দেহ বৃথা, সেইরূপ স্মরণরূপ প্রাণ না থাকিলে মন বৃথা। মধুর হইতে সুমধুর শ্রীরাধাকৃষ্ণের ধাম অর্থাৎ স্থান যথা শ্রীবৃন্দাবনীয় নিভৃত নিকুঞ্জ, কল্পতরুতলে মণিযোগপীঠ প্রভৃতি অথবা ধাম বলিতে শ্রীমূর্ত্তি অর্থাৎ মধুর হইতে সুমধুর শ্রীযুগলরূপ। যুগল-বিলাস—পাশাখেলা, জলকেলি, বনভ্রমণ, উভয়ের রহঃকেলি প্রভৃতি স্মরণই স্মরণের সার। ইহা অপেক্ষা আর শ্রেষ্ঠ স্মরণীয় বস্তু নাই। এইরূপ স্মরণই মনের প্রাণস্বরূপ। ইহা সাধ্য এবং ইহাই সাধন। ইহার পর আর সাধ্যও নাই এবং সাধনও নাই, সুতরাং এই তত্ত্ব সকল বিধিসার।

পীত-বসন-ধর, আভরণ-মণিবর,*
†ময়ূরচন্দ্রিকা করু কেশ ॥৬১॥
মৃগমদ-চন্দন, কুঙ্কুম-বিলেপন,
মোহন-মূরতি-ত্রিভঙ্গ।
১নবীন কুসুমাবলী, শ্রীঅঙ্গে শোভয়ে ভালি,
মধুলোভে ফিরে মত্তভৃঙ্গ ॥৬২॥
ঈষৎ মধুরস্মিত, বৈদগধি-লীলামৃত,
লুবধল ব্রজবধূবৃন্দ।
চরণকমল পর, মণিময় নূপুর,
নখমণি যেন বালচন্দ্র ॥৬৩॥

১। নবীন-কুসুমাবল্যা মধুলোভেন মত্তভৃঙ্গো যস্য সমীপে ভ্রমতীত্যর্থঃ।

* মণিবর—কৌস্তুভ।

† হঠাৎ মহামোহন শ্রীযুগলরূপ ও যুগলবিলাস স্ফূর্তি হওয়ায় পরমানন্দময় তন্মাধুরী বর্ণন করিতেছেন। ময়ূরচন্দ্রিকা করু কেশ—যিনি কেশে ময়ূরচন্দ্রিকা করিয়াছেন অর্থাৎ চূড়ায় ময়ূরের পুচ্ছ ধারণ করিয়াছেন।

নূপুর মরালধ্বনি, ১কুলবধূ মরালিনী,
শুনিয়া রহিতে নারে ঘরে!
হৃদয়ে বাড়ায় রতি, ২যেন মিলে পতি সতী,
৩কুলের ধরম গেল দূরে ॥৬৪॥

---

১।২।৩। কুলবধূ মরালিনী, যেন মিলে পতি সতী, কুলের ধরম গেল দূরে, এই কয়েকটী কথা দ্বারা ব্রজের কুলবধূগণ শ্রীকৃষ্ণের পরকীয়া প্রেয়সী বলিয়া এবং শ্রীকৃষ্ণ আপন অনন্যস্পৃশ্যা নিত্য কান্তাগণের অন্য পতি আছে ভাবিয়া, আপনাকে তাঁহাদের উপপতি বলিয়া ভ্রান্ত হইয়াছেন। শ্রীব্রজদেবীগণ আনন্দঘন শ্রীকৃষ্ণচন্দ্রের হ্লাদিনী শক্তি। তাঁহারা শক্তি ও শক্তিমদ্ভাবে শ্রীকৃষ্ণের স্বীয় প্রেয়সী হইলেও অঘটন-ঘটন-পটীয়সী যোগমায়া-প্রভাবে, নিত্যপরকীয়া রমণী অভিমানিনী হইয়াছেন এবং অব্যাহত জ্ঞান শ্রীকৃষ্ণও নিজ নিত্যপ্রিয়া ব্রজদেবীগণের উপপতি বলিয়া অভিমানী হইয়াছেন। ব্রজদেবীগণ শ্রীকৃষ্ণভিন্ন কদাচ পুরুষান্তর চক্ষু দিয়াও অবলোকন করেন না এবং যাঁহারা তাঁহাদের পতিম্মন্য, তাঁহারাও তাঁহাদের ছায়া পর্য্যন্ত দেখিতে পান না। অথচ শ্রীযোগমায়া এরূপ অনির্ব্বচনীয় প্রভাব প্রকাশ করিয়াছেন, যাহা দ্বারা শ্রীকৃষ্ণের নিত্য প্রিয়াগণ, যাঁহাদের সঙ্গে কোন সংস্রব নাই, এরূপ পুরুষে পতি বলিয়া এবং স্বকীয় পতি শ্রীকৃষ্ণচন্দ্রে উপপতি বলিয়া ভ্রান্ত হইয়াছেন। শ্রীকৃষ্ণ ভিন্ন পুরুষে পতি বলিয়া জানিলেও তাঁহাদের সতীত্ব যায় নাই এবং শ্রীকৃষ্ণেরও পরদারিকতা হয় নাই। ব্রজবধূগণ যোগমায়া

১গোবিন্দ-শরীর সত্য, তাহার সেবক নিত্য,২
বৃন্দাবন-ভূমি তেজোময়৩।

---

প্রভাবে আপনাদিগকে অন্যগোপের পত্নী বলিয়া জানেন এবং তাঁহাদের বন্ধুবান্ধবগণ এবং শ্রীকৃষ্ণও, তাহাই জানেন। সুতরাং শ্রীকৃষ্ণ দর্শনাদিতে কুলধর্ম্ম নষ্ট হইল বলিয়া জ্ঞান হয় এবং শ্রীকৃষ্ণও আপনাকে পররমণীসঙ্গী বলিয়া মনে করেন। এ সকলই ভ্রম; কিন্তু এই ভ্রম অনাদিকাল হইতে একই ভাবে থাকিবে। ইহা শ্রীযোগমায়া-কল্পিত ভ্রম। ইহা অজ্ঞানকার্য্য নহে। এই ভ্রম দ্বারা আনন্দময় শ্রীকৃষ্ণ নিত্য নিত্য নব নবায়মান আনন্দরাশি উপভোগ করেন। সুতরাং এই ভ্রমও সচ্চিদানন্দময়—চিৎশক্তির বৃত্তি। যথা শ্রীচৈতন্যচরিতামৃতে—

---

১। শ্রীগোবিন্দের শরীর জীববৎ জড়ীয় নহে। সচ্চিদানন্দময় শরীর। সুতরাং গোবিন্দশরীর সত্য। এ শরীরের ধ্বংস নাই। ইহার প্রাগভাব নাই। নিত্যই একভাবে নিত্যধামে বিরাজ করিতেছেন। জড়ীয় শরীরে যে সকল দোষ থাকে, শ্রীগোবিন্দের সচ্চিদানন্দময় শরীরে তাহার কিছুই নাই। এ বিষয়ে বিশেষরূপে জানিতে ইচ্ছা হইলে শ্রীকৃষ্ণসন্দর্ভ প্রভৃতি অনুশীলন করিতে হইবে।

২। তাহার সেবক নিত্য অর্থাৎ শ্রীগোবিন্দের নিত্যলীলাস্থিত পরিকরগণ গোবিন্দবৎ নিত্য পদার্থ।

৩। বৃন্দাবনভূমি তেজোময় অর্থাৎ ব্রহ্ম যেমন জ্যোতির্ম্ময়, শ্রীবৃন্দাবনভূমি সেইরূপ জ্যোতির্ম্ময় ব্রহ্ম-পদার্থ।

ত্রিভুবনে শোভাসার, হেন স্থান নাহি আর,
যাহার স্মরণে প্রেম হয় ॥৬৫॥
*শীতল-কিরণ-কর, কল্পতরু গুণধর,
তরু লতা ছয়-ঋতু-সেবা।
গোবিন্দ আনন্দময়, নিকটে বনিতাচয়,
মধুর বিহার অতি শোভা ॥৬৬॥
†ব্রজপুর-বনিতার, চরণ-আশ্রয় সার,
কর মন একান্ত করিয়া।

---

পরকীয়াভাবে অতি রসের উল্লাস,
ব্রজ বিনা ইহার নাহি অন্যত্র বিকাশ।
এবং
"ব্রজবধূগণে এই ভাব নিরবধি",
এবং
নেষ্টা যদঙ্গিনি রসে কবিভিঃ পরোঢ়া
তদ্গোকুলাম্বুজদৃশাং কুলমন্তরেণ। ইতি। ভরতঃ।
এ বিষয়ে বিশেষ জানিতে ইচ্ছা হইলে শ্রীব্রহ্মসূত্র-ভাষ্যকার শ্রীবলদেব-বিদ্যাভূষণ শ্রীস্তবমালাভাষ্যে যাহা সিদ্ধান্ত করিয়াছেন, তাহা দ্রষ্টব্য ॥ ৬৪ ॥

* শ্রীবৃন্দাবনধাম বর্ণন করিতেছেন। শীতল-কিরণ-কর—শীতল-কিরণ অর্থাৎ চন্দ্র,সেই চন্দ্রের কিরণে রঞ্জিত তরুলতাগণ,কল্পতরু গুণ ধরে এবং এককালে ছয় ঋতুই শ্রীবৃন্দাবনের সেবা করে।

† সাধনের সার উপদেশ করিতেছেন, হে মন! একান্ত

অন্যবোল গণ্ডগোল, না শুনহ উতরোল,[১]
রাখ প্রেম হৃদয় ভরিয়া ॥৬৭॥
[২]পাপ পুণ্যময় দেহ, সকলই অনিত্য এহ,
ধন জন সব মিছা ধন্দ।

---

১। উতরোল—উত্তরলঃ।

---

করিয়া ব্রজপুর-বনিতার চরণাশ্রয় সার কর। ইহা ভিন্ন আর যত কথা, অর্থাৎ শ্রীব্রজবধূগণের অনুগত ভজন-উপদেশ-ব্যতীত আর যত উপদেশ বা যত অন্যবার্ত্তা, সে সকলই গণ্ডগোল," তাহার মধ্যে যাইবার কোন প্রয়োজন নাই। উতরোল—উচ্ছলিত প্রেম হৃদয়ে ভরিয়া রাখ অর্থাৎ উচ্ছলিত হইতে উপক্রান্ত হইলে, বহির্ম্মুখের সভায় প্রেম প্রকাশ করিও না। সাধকগণ প্রেমাবেগ যতই ধারণা করিতে সমর্থ হইবেন, তাঁহারা ততই আনন্দ লাভ করিবেন। দ্বিতীয়তঃ প্রেম গোপনে রাখিলে, কেহ প্রেমী বলিয়া সর্ব্বদা কাছে আসিয়া ভজন ভঙ্গ করিয়া, বিরক্ত করিতে পারে না। যথা শ্রীপ্রেমসম্পুটে লিখিত আছে ;—

প্রেমা দ্বয়ো রসিকয়োঃ স্থিরদীপ এব হৃদ্বেশ্মভাসয়তি নিশ্চল এব ভাতি। দ্বারাৎ পুনর্বদনতোপি বহিষ্কৃতশ্চেন্নির্ব্বাতি শীঘ্রমথবালঘুতামুপৈতি।

২। কেহ বলিতে পারেন যে, রাগানুগামার্গে শ্রীরাধাকৃষ্ণ আলোচনাই যখন প্রয়োজন, তখন তাহা ত্যাগ করিয়া, দেহাদির

মরিলে যাইবে কোথা, ইহাতে না পাও ব্যথা,
তবু নিতি কর কার্য্য মন্দ ॥৬৮॥
রাজার যে রাজ্য পাট, যেন নাটুয়ার নাট,
দেখিতে দেখিতে কিছু নয়।

---

অনিত্যত্ব আলোচনার প্রয়োজন কি ? তাহার উত্তর এই যে,— দেহে ও স্ত্রীপুত্রধনজন প্রভৃতিতে আসক্তি থাকিলে, রাগানুগা-মার্গে শ্রীরাধাকৃষ্ণ ভজন কোন প্রকারে হয় না; একারণ ঐহিক সকল বস্তুই অনিত্য জানিতে হইবে। যাঁহার শাস্ত্র বিচার ও সৎ সঙ্গের প্রভাবে, শ্রীভগবান্ ব্যতীত সকল বস্তুই অনিত্য বলিয়া জানিয়াছেন, তাঁহাদিগেরও বিষয়ভোগে ও বিষয়িদিগের সঙ্গে, শরীরে ও স্ত্রীপুত্রধনজনাদিতে আসক্তি হইয়া থাকে। একারণ মধ্যে মধ্যে এই সকল অনিত্য বস্তুর অত্যন্ত মিথ্যাত্ব সম্বন্ধে ( যাঁহারা সর্ব্বদাই প্রাপঞ্চিক পদার্থ মিথ্যা বলিয়া অনুভব করিতেছেন ) তাঁহাদের সহিত আলোচনা করিলে আসক্তি কমিতে থাকে। বিশেষতঃ, রাগানুগীয়-অনুৎপন্নরতি-সাধকগণের স্মরণ হইতে মন অপসৃত হইয়া, যখন দেহাদিতে আসক্ত হইবে, তখনই তাঁহারা যদি দেহাদির অনিত্যতা সম্বন্ধে সজ্জনের সহিত আলোচনা করেন, তাহা হইলে স্মরণে মন প্রবিষ্ট হয়। এই নিমিত্ত উপকারক বলিয়া সময়ে সময়ে সাক্ষাৎ শ্রীরাধাকৃষ্ণ আলোচনা রাখিয়াও প্রাপঞ্চিক বস্তুর অনিত্যত্ব আলোচনার প্রয়োজন হয়, শ্রীঠাকুর মহাশয় তাহা প্রতিপন্ন করিলেন।

হেন মায়া করে যেই, পরম ঈশ্বর সেই,
[1]তারে মন ! সদা কর ভয় ॥৬৯॥
পাপ না করিহ মন ! অধম সে পাপীজন,
তারে মুই দূরে পরিহরি ।
[2]পুণ্য যে সুখের ধাম, তার না লইহ নাম,
পুণ্য মুক্তি দুই ত্যাগ করি ॥৭০॥
[3]প্রেমভক্তি সুধানিধি, তাহে ডুব নিরবধি,
আর যত ক্ষারনিধিপ্রায় ।

---

১। তারে মন! সদা কর ভয়—অর্থাৎ হে মন! তুমি পরমেশ্বরে সদা ভয় কর। তাঁহাকে ভয় করিলে পাপে মন যাইবে না। যেহেতু যাহাদের ঈশ্বরে ভয় নাই, তাহারাই পাপে প্রবৃত্ত হয়।

২। পুণ্য শব্দে পারত্রিক ও বৈষয়িকসুখোৎপাদক কর্ম্ম বিশেষ বুঝিতে হইবে। বৈষয়িক সুখের ধাম পুণ্য। এই জন্য তাহার অনুষ্ঠান করা দূরে থাকুক, তাহার নাম পর্য্যন্ত গ্রহণ করাও নিষেধ। কারণ, যাহারা বিষয়াবিষ্টচিত্ত, তাহাদের প্রেমভক্তির কথা দূরে থাকুক, শ্রীকৃষ্ণাবেশও তাহাদের চিত্তে নাই। যথা,—

বিষয়াবিষ্টচিত্তানাং বিষ্ণ্বাবেশঃ সুদূরতঃ।
বারুণী-দিগ্‌গতং বস্তু ব্রজন্নৈন্দ্রীং কিমাপ্নুয়াং ॥৭০॥

৩। প্রেমভক্তি ব্যতীত, কর্ম্ম-জ্ঞান-যোগ ও বিধিভক্তি পর্য্যন্ত সকলই ক্ষারনিধি অর্থাৎ লবণসমুদ্র তুল্য।

নিরন্তর সুখ পাবে, সকল সন্তাপ যাবে,
পরতত্ত্ব কহিনু উপায় ॥৭১॥
১অন্যের পরশ যেন,* নাহি কদাচিৎ২ হেন,
ইহাতে হইব সাবধান।
রাধাকৃষ্ণ নাম গান, এই সে পরম ধ্যান,
†আর না করিহ পরমাণ ॥৭২॥
‡কর্ম্মী জ্ঞানী মিছাভক্ত, না হবে তাতে অনুরক্ত,
বিশুদ্ধ ভজন কর মন।

১। অন্যের—যোগিন্যাসিকর্ম্মিজ্ঞানিপ্রভৃতীনাং।

২। কদাচিৎ—আপত্স্বপি যথা স্পর্শনং ন ভবেৎ তথা সাবধানো ভবামি।

* অন্যের পরশ যেন—যোগী, ন্যাসী, কর্ম্মী, জ্ঞানী প্রভৃতির স্পর্শ অর্থাৎ সংস্রব যাহাতে আপাৎকালেও না হয়, হেন—সেইরূপে সাবধান হইবে।

† আর না করিহ পরমাণ—শ্রীরাধাকৃষ্ণ নাম গান ব্যতীত আর কোন প্রমাণ করিও না অর্থাৎ আর কোন সাধন স্থির করিতে যাইও না।

‡ কর্ম্মী অর্থাৎ কাম্য-কর্ম্মাদি-অনুষ্ঠানকারী কিন্তু শ্রীভগবৎ পরিচর্য্যা-কর্ম্মপরায়ণ-মহানুভবগণ নহেন। জ্ঞানী অর্থাৎ নির্ভেদ ব্রহ্মানুভবী কিন্তু শ্রীভগবত্তত্ত্বানুভবি-ভাগবতগণ

ব্রজজনের যেই রীত,　তাহাতে ডুবাও চিত,
এই সে পরম তত্ত্বধন ॥৭৩॥
প্রার্থনা করিব সদা,　শুদ্ধভাবে প্রেমকথা,
১নাম মন্ত্রে করিয়া অভেদ।
নৈষ্ঠিক করিয়া মন,　ভজ রাঙ্গা শ্রীচরণ,
পাপগ্রন্থি হবে পরিচ্ছেদ ॥৭৪॥
রাধাকৃষ্ণ সেবন,　একান্ত করিয়া মন,
চরণকমল বলি যাঁউ।
দোঁহার নাম গুণ শুনি,　ভক্তমুখে পুনিপুনি,
পরম আনন্দ সুখ পাঁউ ॥৭৫॥

নহেন। ইহাঁদিগকে কর্ম্মী ও জ্ঞানী মধ্যে গণনা করিলে ঘোর অপরাধ হয়। কর্ম্মী জ্ঞানী মিছাভক্ত; ইহার অর্থ এই যে, যাহারা কাম্যকর্ম্মাদির অনুষ্ঠানশীল, সেই কর্ম্মীগণের মধ্যে এবং যাহারা নির্ভেদ ব্রহ্মানুভব করেন, সেই জ্ঞানীগণের মধ্যে কদাচিৎ যদি ভক্তি দেখা যায়, তাহা হইলেও তাহাদিগকে মিছাভক্ত বলিয়া জানিতে হইবে। যদিচ পরিণামে তাহাদের মধ্যে কাহার ভাল হইতে পারে, তথাপি তাহাদের সঙ্গে নিজেরর ভক্তি বৃদ্ধি হয় না, বলিয়াই এই কথা কহিলেন।

১। নাম মন্ত্রে করিয়া অভেদ—হরিনাম ও মন্ত্র অভি পদার্থ জানিয়া অথবা "নামচিন্তামণিঃ কৃষ্ণ" ইত্যাদি প্রমাণবলে

হেম-গোরী-তনু-রাই, আঁখি দরশন চাই,
[1]রোদন করিব অভিলাষ।
জলধর ঢর ঢর, অঙ্গ অতি মনোহর,
রূপে ভুবন পরকাশ ॥৭৬॥
সখীগণ চারিপাশে, সেবা করি অভিলাষে,
সে সেবা পরম সুখ ধরে।
[2]এই মন-তনু মোর, এই রসে সদা ভোর,
নরোত্তম সদাই বিহরে ॥৭৭॥
রাধাকৃষ্ণ কর ধ্যান, স্বপ্নেও না বল আন,
প্রেম বিনা আন নাহি চাউ।

নামরূপ মন্ত্রের সহিত শ্রীকৃষ্ণের অভিন্নতা জানিয়া, শুদ্ধভাবে অর্থাৎ কামবৃত্তি রহিত হইয়া প্রেমকথা আলাপ কর।

১। রোদন করিব অভিলাষ,—এই পাঠ প্রাচীন আদর্শ পুস্তকে আছে। কিন্তু অন্য পুস্তকে, সেবন করিব অভিলাষ, এই পাঠ দৃষ্ট হয়, তাহা অসঙ্গত ॥৭৬॥

২। এই মন তনু মোর—এই মনঃকল্পিত তনু অর্থাৎ সিদ্ধ-দেহ।

যুগলকিশোর-প্রেম, *যেন লক্ষবান-হেম,
১আরতি পিরিতি রসে ধ্যাউ ॥৭৮॥
জল বিনু যেন মীন, দুঃখ পায় আয়ুহীন,
প্রেম বিনু এই মত ভক্ত।
†চাতক জলদগতি, এমতি একান্তরীতি,
যেই জানে সেই অনুরক্ত ॥৭৯॥

---

১। 'আরতি পীরিতি রসে ধ্যাউ—আর্ত্ত্যা প্রীতিসুখস্বরূপত্বেন ধ্যানং কুরু‡। হে মন! ইতি শেষঃ।

* যেন লক্ষবান হেম—মালিন্য নিষ্কাশন করিয়া সুবর্ণ শুদ্ধ করিবার জন্য অগ্নিতে নিক্ষেপের নাম গ্রাম্যভাষায় বান বলে। যতবার অগ্নিতে স্বর্ণ নিক্ষিপ্ত হয়, সুবর্ণকে তত বান বলে। ঊর্দ্ধসংখ্যা ৫ পাঁচ বান মাত্র সুবর্ণ হইতে পারে; প্রত্যেক বানে সুবর্ণের অধিকাধিক উজ্জ্বলতা ও শুদ্ধি হয়। লক্ষবান হেম এই বিশেষণ অনুপমতা বাচক। শ্রীযুগল-কিশোরের প্রেম, এতই বিশুদ্ধ ও এতই উজ্জ্বল, যে তাঁহার উপমা নাই। স্বর্ণও লক্ষবান হয় না, শ্রীরাধামাধবের প্রেমেরও উপমা হয় না।

† চাতক জলদ গতি ইত্যাদি—চাতকগণ পিপাসায় মরিলেও মেঘমুক্ত জল ব্যতীত অন্য নদ নদীর জল পান করে

---

‡ আরতি পীরিতি রসে ধ্যাউ—আর্ত্তির সহিত প্রেমানন্দে ধ্যান কর।

লুবধ ভ্রমর যেন, চকোর চন্দ্রিকা তেন,
পতিব্রতাজন যেন পতি।
অন্যত্র না চলে মন, যেন দরিদ্রের ধন,
[১]এই মত প্রেমভক্তি-রীতি ॥৮০॥
বিষয় গরলময়, তাতে মান সুখচয়,
সেই সুখ দুঃখ করি মান।
[২]গোবিন্দ-বিষয়-রস, সঙ্গ কর তার দাস,
প্রেমভক্তি সত্য করি জান ॥৮১॥

না। একান্তগণেরও এই রীতি। অর্থাৎ প্রাণ সঙ্কটেও শ্রীকৃষ্ণ ও তদ্ভক্ত কৃপা ব্যতীত অন্য কাহারও কৃপা একান্তগণ অপেক্ষা করেন না।

১। একান্ত না হইলে শ্রীব্রজে শ্রীরাধাকৃষ্ণের প্রেম-সেবা লাভ হয় না, একারণ একান্ত লক্ষণ দৃষ্টান্তের সহিত বলিলেন।

২। গোবিন্দ-বিষয়-রস—শ্রীগোবিন্দই বিষয়সুখ অর্থাৎ প্রত্যেক তৎসেবোপযোগি ইন্দ্রিয় দ্বারা শ্রীগোবিন্দকে বিষয় করিয়া সুখ অনুভব কর। সাধকের অন্তশ্চিন্তিত দেহে শ্রীগোবিন্দ ইন্দ্রিয়বর্গের বিষয়ীভূত হন। সুতরাং গোবিন্দ-বিষয়-রস ইহার অর্থ সিদ্ধদেহে শ্রীগোবিন্দের প্রেমসেবা।

মধ্যে মধ্যে আছে দুষ্ট, [১]দৃষ্টি করি হয় রুষ্ট*,
গুণ বিগুণ করি মানে।
গোবিন্দ বিমুখজন, স্ফূর্ত্তি নহে হেন ধন,
লৌকিক করিয়া সব জানে ॥৮২॥
অজ্ঞান বিমুগ্ধ যত, নাহি লয় সত মত,
অহঙ্কারে না জানে আপনা।
†অভিমানী ভক্তিহীন, জগমাঝে সেই দীন,
বৃথা তার অশেষ ভাবনা ॥৮৩॥
আর সব পরিহরি, পরম ঈশ্বর হরি,
সেব মন! প্রেম করি আশ।
[২]এক ব্রজরাজপুরে, গোবিন্দ রসিকবরে,
করহ সদাই অভিলাষ ॥৮৪॥

১। দৃষ্ট করি—শ্রীকৃষ্ণভক্তানাং প্রেমাচরণং দৃষ্ট্বা।
২। এক ব্রজরাজপুরে—মর্ত্ত্য ব্রজমণ্ডল ইত্যর্থঃ।

* "দৃষ্ট করি হয় রুষ্ট" ইহার অর্থ দুষ্টেরা শ্রীকৃষ্ণভক্তের প্রেমাচরণ দেখিয়া রুষ্ট হয়।

† অভিমানী ভক্তিহীন—যে জন বিদ্যাধনাদির অভিমানে মত্ত, সেই জন ভক্তিহীন, অতএব সেই জগমাঝে দীন অর্থাৎ দুঃখী।

নরোত্তম দাস কহে, সদা মোর প্রাণ দহে,
*হেন ভক্ত সঙ্গ না পাইয়া।
অভাগ্যের নাহি ওর,† মিছাই হইনু ভোর,
দুঃখ রহু‡ অন্তরে জাগিয়া ॥৮৫॥
¹বচনের অগোচর, বৃন্দাবন হেন স্থল,
স্বপ্রকাশ প্রেমানন্দঘন।
§যাহাতে প্রকট সুখ, নাহি জরামৃত্যুদুখ,
কৃষ্ণলীলারস অনুক্ষণ ॥৮৬॥

১। শ্রীবৃন্দাবনং বিশিংষ্টি বচনের অগোচর ইত্যাদি। বচনের অগোচর—অনির্ব্বচনীয়ং, নির্ব্বক্তুমশক্য মিত্যর্থঃ।

* হেনভক্ত—যাঁহারা পূর্ব্বোক্ত প্রকারের মহাভাগবত।

† ওর—সীমা।

‡ রহু—রহিল।

§ যাহাতে প্রকট সুখ ইত্যাদি ত্রিপদীর অর্থ আপাততঃ বোধ হয় যে, নিত্যলীলার মধ্যেই শ্রীবৃন্দাবনে জরা মৃত্যু প্রভৃতি দুঃখ নাই এবং সর্ব্বদা সুখ বিরাজিত রহিয়াছে, কিন্তু এক্ষণে আমারা চর্ম্মচক্ষে যে বৃন্দাবন দেখিতে পাই, তাহাতে মৃত্যু প্রভৃতি দুঃখ আছে এবং সুখও সর্ব্বদা নাই বহির্দৃষ্টিতে এরূপ বোধ হয় বটে, কিন্তু শাস্ত্রদৃষ্টিদ্বারা জানা যায় বৃন্দাবনের সর্ব্বদিকে সুখ প্রকটিত রহিয়াছে এবং তথায় জরা মৃত্যু প্রভৃতি কোন দুঃখই নাই। যদি কেহ বলেন, এখানকার শ্রীবৃন্দাবন-

[১]রাধা কৃষ্ণ ! দুঁহু প্রেম,* লক্ষবান যেন হেম,
[২]যাহার হিলোল রসসিন্ধু ।

১। যুবয়ো মুখচন্দ্রয়ো শ্চকোরারিব যে নয়নে তয়োঃ প্রেমানংস্কুরতি কামৌ ধ্যায়তঃ।

২। যাহার হিলোল ইত্যাদি—শ্রীবৃন্দাবনস্থ লীলারস এব সিন্ধু, স্তস্য তরঙ্গরূপঃ শ্রীরাধাকৃষ্ণয়োঃ প্রেমা।

বাসীগণের ত স্পষ্টই জরা মৃত্যু হইতেছে, দেখিতে পাওয়া যায়, তবে দৃশ্যমান বৃন্দাবনে জরা মৃত্যু নাই কেমন করিয়া বলিতে-ছেন ? ইহার উত্তর এই, ব্রজবাসী সকলের জরা মৃত্যু দেখিতে পাওয়া যায়, তাহা জরা মৃত্যু নহে। কোন ব্রজবাসীর জরাও নাই এবং মৃত্যুও নাই। তাহা কেবল বহির্ম্মুখদিগের মত লোপ না হইবার জন্য। অর্থাৎ যদি বহির্ম্মুখগণ শ্রীবৃন্দাবন-বাসীগণের জরামৃত্যু না দেখে, তাহা হইলে তাহারা সকলে শ্রীবৃন্দাবনবাসী হইয়া অমর হইলে, বহির্ম্মুখ মত লোপ হইয়া যায়, তাহা হইলে ভক্তিরও উৎকর্ষ থাকে না, সেইরূপ বহির্ম্মুখ মত (অর্থাৎ হরিভক্তি ব্যতীত অন্যমত) না থাকিলে ভক্তির উৎকর্ষ হয় না। সুতরাং ভক্তবিশেষের চমৎকার জন্য শ্রীব্রজে মায়িক জরামৃত্যু দেখা যায়। ব্রজবাসী এবং ব্রজধামকে

* রাধাকৃষ্ণ দুঁহু প্রেম—বৃন্দাবনের লীলারসসিন্ধুর হিল্লোলই শ্রীরাধাকৃষ্ণের প্রেম।

চকোর নয়ন প্রেম, [১]কাম রতি করে ধ্যান,
পীরিতি সুখের দুঁহু বন্ধু ॥৮৭॥
রাধিকা প্রেয়সী বরা, [২]বামা-দিক মনোহরা,
কনক কেশর কান্তি ধরে।
[৩]অনুরাগে রক্তসাড়ী, [৪]নীলপট্ট মনোহারী,
মণিময় আভরণ পরে ॥৮৮॥
করিয়ে লোচন পান,[৫] রূপ লীলা দুঁহু-গান,
আনন্দে মগন সহচরী।
বেদবিধি অগোচর, রতন বেদির পর,
সেব নিতি কিশোর কিশোরী ॥৮৯॥

প্রাকৃতসাম্য দেখিলে, কাহারও কোন কালে শ্রীকৃষ্ণের কৃপা লাভ হয় না।*

১। তোমাদের দুই জনের মুখচন্দ্রের চকোরের ন্যায় যে দুই জনের নয়ন তাহাদের প্রেম-প্রীতিবিশেষ কাম ও রতি ধ্যান করিতেছে। ইহা দ্বারা মদনমোহনরূপ বর্ণিত হইল।

২। বামা—বামস্বভাবা। দিক্‌মনোহরা—দশদিগ্বর্ত্তি স্থাবর-জঙ্গমের মনোহরা। 'বামদিকে' এইরূপ পাঠও কুত্রাপি দৃষ্ট হয়।

৩। অনুরাগে—অনুরাগ হেতু।

৪। নীলপট্ট—কৃষ্ণবর্ণ সাটী।

৫। লোচনপান--রূপামৃত লোচনদ্বারা পান করিয়া এবং

---

* ইহা শ্রীবৃহদ্ভাগবতামৃতে বিবৃত আছেন।

দুর্লভ ভজন হেন, নাহি ভজ হরি কেন ?
কি লাগি মরহ ভববন্ধে।
ছাড় অন্য ক্রিয়াকর্ম্ম, নাহি দেখ বেদধর্ম্ম,
ভক্তি কর কৃষ্ণপদদ্বন্দে ॥৯০॥
বিষয় বিষম গতি, নাহি ভজ ব্রজপতি,
কৃষ্ণচন্দ্রচরণসুখসার।
স্বর্গ আর অপবর্গ, সংসার নরক ভোগ,
সর্ব্বনাশ জনম বিকার ॥৯১॥
[১]দেহে না করিহ আস্থা, মরিলে যে যম শাস্তা,
*দুঃখের সমুদ্র কর্ম্মগতি।
দেখিয়া শুনিয়া ভজ, সাধু শাস্ত্র মত যজ,
যুগল চরণে কর রতি ॥৯২॥
জ্ঞান কাণ্ড কর্ম্ম কাণ্ড, কেবলি বিষের ভাণ্ড,
অমৃত বলিয়া যেবা খায়।

১। দেহে না করিহ আস্থা—দেহেস্মিন্ আস্থাং মা কুরু। দেহাভিমানং মাকুর্ব্বিত্যর্থ।

রূপ-লীলাগান করিয়া সহচরীগণ আনন্দে মগ্ন হন। ইহাদ্বারা সখীগণের রাধাকৃষ্ণে পরম নিস্বার্থ প্রীতি ব্যক্ত হইল।

* ইহা দ্বারা শ্রীরাধাকৃষ্ণ ভিন্ন মায়িক পদার্থে অনিত্যতা ও ঘৃণার্হতা দেখাইলেন।

নানা যোনি সদা ফিরে, *কদর্য্য ভক্ষণ করে,
তার জন্ম অধঃপাতে যায় ॥৯৩॥
†রাধাকৃষ্ণে নাহি রতি, অন্য দেবে বলে পতি,
প্রেমভক্তিরীতি নাহি জানে।
নাহি ভক্তির সন্ধান, ভরমে করয়ে ধ্যান,
বৃথা তার এছার‡ জীবনে ॥৯৪॥
জ্ঞান কর্ম্ম করে লোক, নাহি জানে ভক্তি যোগ,
নানা মতে হইয়া অজ্ঞান।
তার কথা নাহি শুনি,[১] [২]পরমার্থ তত্ত্ব জানি,
প্রেমভক্তি ভক্তগণ প্রাণ ॥৯৫॥
¶জগৎ ব্যাপক হরি, অজ ভব আজ্ঞাকারী,
মধুর মূরতি লীলাকথা।

১। নাহি শুনি—শ্রবণং ন কুর্য্যাৎ।

২। পরমার্থ তত্ত্ব জানি—পরমার্থ তত্ত্বং জ্ঞাতব্যং।

* কদর্য্য ভক্ষণ করে—কর্ম্ম কাণ্ডে আসক্ত হইলে পুনঃ পুনঃ জন্মগ্রহণ করিতে হয়, তন্নিমিত্ত কদর্য্য ভক্ষণ করিতে হয়। অতএব হে মন! তুমি জ্ঞানকাণ্ডে ও কর্ম্মকাণ্ডে আসক্ত হইও না।

† শ্রীরাধাকৃষ্ণে ভক্তিহীনের গতি বলিতেছেন।

‡ ছার--তুচ্ছ।

¶ "জগৎ ব্যাপক হরি·· ব্রজপুরে বসতি করিয়া" ইহা

এই তত্ত্ব জানে যেই, পরম উত্তম সেই,
তার সঙ্গ করিব সর্ব্বথা ॥৯৬॥
পরম নাগর কৃষ্ণ, তাহে হব অতি তৃষ্ণ,
[১]ভজ তাঁরে ব্রজভাব লৈয়া।
রসিক ভকত সঙ্গে, রহিব পীরিতি[২] রঙ্গে,
ব্রজপুরে বসতি করিয়া ॥৯৭॥
শ্রীগুরু ভকত জন, তাহার চরণে মন,
অরোপিয়া কথা অনুসারে[৩]।
[৪]সখীর সর্ব্বথা[৫] মত, হইয়া তাহার যুথ,[৬],
সদাই বিহরে[৭] ব্রজপুরে ॥৯৮॥

দ্বারা শ্রীরাগানুগীয় ভক্তদিগের সারাৎসার কর্ত্তব্য বলা হইল। রাগানুগীয় সাধকদিগের সঙ্গ করিবার যোগ্য কে তাহা বলিতেছেন।

১। ভজ তাঁরে—শ্রীকৃষ্ণম্ ভজ।

২। পীরিতিরঙ্গে—যুগল প্রেমকথারঙ্গেন।

৩। কথা অনুসারে—শাস্ত্রকথানুসারেন।

৪। স্বয়ং কি প্রকারে সাধন করিবে তাহা বলিয়েছেন, "সখীর······নরোত্তম দাস"।

৫। সর্ব্বথা—সর্ব্বপ্রকারে সখীর মত সখীযুথবর্ত্তিনী অর্থাৎ সিদ্ধদেহ হইয়া যে সদাই ব্রজপুরে বিহার করিব।

৬। তাহার যূথ—সখীনাং যূথবর্ত্তিনীভূত্বা।

৭। বিহরে—বিহারং কুর্য্যাৎ।

লীলারস সদাগান, যুগলকিশোর প্রাণ,
প্রার্থনা করিব অভিলাষ।
জীবনে মরণে এই, আর কিছু নাহি চাই,
কহে দীন নরোত্তম দাস ॥৯৯॥
আন কথা না বলিব, আন কথা না শুনিব,
সকলি করিব পরমার্থ[১]।
প্রার্থনা করিব সদা, লালসা অভীষ্ট কথা,
ইহা বিনা সকলি অনর্থ* ॥১০০॥
†ঈশ্বরের তত্ত্ব যত, তাহা বা কহিব কত,
অনন্ত অপার কেবা জানে।
ব্রজপুরে প্রেম সত্য, এই সে পরম তত্ত্ব,
ভজ ভজ অনুরাগ মনে ॥১০১॥

---

১। পরমার্থ—শ্রীকৃষ্ণভক্তিঃ।

---

* লীলাবিষ্ট ভক্তের স্বাভীষ্টলীলানুশীলন ব্যতীত আর যাহা অর্থাৎ ভাল মন্দ কথা উপস্থিত হয়, তাহা সকলই অনর্থ।

† অনন্ত লীলাবেশকালে তত্ত্বালোচনা করিতে গেলে, স্বাভীষ্ট লীলাস্বাদনসুখ হইতে বঞ্চিত হইতে হয় বলিয়া, "ঈশ্বরের তত্ত্ব ইত্যাদি"। কিন্তু বলিতেছেন, তত্ত্বালোচনা নিষিদ্ধ নহে, তাহা হইলে "জগৎব্যাপক হরি, অজভব আজ্ঞাকারী," ইত্যাদি বহুস্থানের সঙ্গে বিরোধ হয়।

গোবিন্দ গোকুলচন্দ্র, [১]পরম আনন্দকন্দ,[২]
পরিবার-গোপ-গোপী-সঙ্গে।
নন্দীশ্বর যার ধাম, গিরিধারী যার নাম,
সখীসঙ্গে তারে ভজ রঙ্গে ॥১০২॥
প্রেমভক্তি-তত্ত্ব এই, তোমারে কহিনু ভাই,
আর দুর্ব্বাসনা পরিহরি।
[৩]শ্রীগুরু-প্রসাদে ভাই, এ সব ভজন পাই,
প্রেমভক্তি সখী-অনুচরী ॥১০৩॥
সার্থক ভজনপথ, সাধুসঙ্গে অবিরত,
স্মরণ ভজন কৃষ্ণকথা[৪]।

১। "পরমআনন্দকন্দ" স্থানে "সত্যরূপ রসকন্দ" এ পাঠও দেখা যায় কিন্তু এই পাঠই সরল।

২। কন্দ—মূল।

৩। শ্রীগুরু-চরণ-আশ্রয়-পূর্ব্বক তাঁহার সেবা ব্যতীত, প্রেম-ভক্তি কথনই লাভ হয় না, এ নিমিত্ত কহিতেছেন, "শ্রীগুরু-প্রসাদে ভাই" ইত্যাদি।

১। স্মরণ ভজন কৃষ্ণকথা—স্মরণ ও কৃষ্ণকথা অর্থাৎ কৃষ্ণ-কথা শ্রবণ কীর্ত্তনই ভজন, ইহা ঐকান্তিককৃত্য। ঐকান্তিকতাং গতানান্তু শ্রীকৃষ্ণচরণাব্জয়োঃ কীর্ত্তনস্মরণে প্রায়ঃ কৃত্যমস্তন্ন-রোচতে।

[1]প্রেমভক্তি হয় যদি, তবে হয় মনশুদ্ধি,
তবে যায় হৃদয়ের ব্যথা॥ ১০৪॥
বিষয় বিপত্তি জান, সংসার স্বপন মান,
নরতনু ভজনের মূল।
অনুরাগে ভজ সদা, প্রেমভাবে লীলাকথা,
আর যত হৃদয়ের শূল[2] ॥১০৫॥
রাধিকা-চরণ-রেণু, ভূষণ করিয়া তনু,
অনায়াসে পাবে গিরিধারী।
রাধিকাচরণাশ্রয়, যে করে সে মহাশয়,
তারে মুই যাই বলিহারি ॥১০৬॥
জয় জয় রাধানাম, বৃন্দাবন যার ধাম,
কৃষ্ণসুখ বিলাসের নিধি।

১। প্রেমভক্তি হয় যদি ইত্যাদি।
বিক্রীড়িতং ব্রজবধূভি রিদঞ্চ বিষ্ণোঃ
শ্রদ্ধান্বিতোহনুশৃণুয়াদথ বর্ণয়েদ্ যঃ
ভক্তিং পরাং ভগবতি প্রতিলভ্য কামং
হৃদ্রোগ মাশ্বপহিণোত্যচিরেণ ধীরঃ ॥১০৪॥

২। আর যত হৃদয়ের শূল—স্মরণাবিষ্ট ভক্তের প্রেমভাবে স্বভীষ্ট লীলা কথাই স্মরণের প্রধান উপাদান, কারণ তদ্ব্যতীত আর যাহা কিছু সবই হৃদয়ের শূলতুল্য।

হেন রাধা গুণ গান, না শুনিল মোর কাণ,
বঞ্চিত করিল মোরে বিধি ॥১০৭॥
[১]তার ভক্তসঙ্গ সদা, রসলীলা প্রেমকথা,
যে করে সে পায় ঘনশ্যাম।
ইহাতে বিমুখ যেই, তার কভু সিদ্ধি নেই,
না শুনিয়ে তার যেন নাম ॥১০৮॥
কৃষ্ণনাম গানে ভাই, রাধিকা-চরণ পাই,
রাধানাম-গানে কৃষ্ণচন্দ্র।
সঙ্ক্ষেপে কহিনু কথা, ঘুচাও মনের ব্যথা,
দুঃখময় অন্য কথাধন্দ ॥১০৯॥

১। তার ভক্ত সঙ্গে ইত্যাদি—শ্রীরাধিকার ভক্ত সঙ্গে যে ব্যক্তি রসময় লীলাকথা ও প্রেমকথা অর্থাৎ শ্রীরাধার প্রেম-মহত্ত্বসূচককথা করে অর্থাৎ—আলাপ করে, সে ঘনশ্যাম শ্রীকৃষ্ণ লাভ করে। ইহাতে কেহ বলিতে পারেন, শ্রীরাধিকাভজন করিয়া শ্রীকৃষ্ণচন্দ্রকে পাওয়া কিরূপে সঙ্গত হয়? যেহেতু যে দেবতার ভজন করা হয়, তাঁহাকেই পাওয়া শাস্ত্র সঙ্গত। ইহার উত্তর শ্রীরাধিকা ভজনই শ্রীকৃষ্ণের মুখ্যতম ভজন। ইহা শ্রীবৃহদ্ভাগবতামৃত প্রভৃতি শ্রীগোস্বামিগ্রন্থে সিদ্ধান্তীকৃত হইয়াছে। একারণ, শ্রীঠাকুর মহাশয় কহিতেছেন "যে করে সে পায় ঘনশ্যাম" শ্রীরাধিকাভক্ত শব্দের অর্থ যাঁহারা সিদ্ধদেহে শ্রীরাধিকার দাসী অভিমান করেন, তাঁহাদিগকে জানিতে হইবে। কিন্তু স্বতন্ত্র শ্রীরাধা-উপাসক নহে।

১অহঙ্কার অভিমান, ২অসৎসঙ্গ অসৎজ্ঞান,
ছাড়ি ভজ গুরুপাদপদ্ম।
কর আত্মনিবেদন, দেহ-গেহ-পরিজন,
গুরুবাক্য পরম মহত্ত্ব ॥১১০॥
*শ্রীকৃষ্ণচৈতন্যদেব, রতি মতি তারে সেব,
†প্রেম-কলপতরুদাতা।
ব্রজরাজনন্দন, রাধিকার প্রাণধন,
অপরূপ এই সব কথা ॥১১১॥
নবদ্বীপে অবতার, রাধা-ভাব অঙ্গীকার,
ভাব-কান্তি অঙ্গের ভূষণ।

---

১। "বিদ্যা-ধনাগার-কুলাভিমানিনো
দেহাদি-দারাত্মজ-নিত্যবুদ্ধয়ঃ।
ইষ্ট্বান্যদেবান্ ফলকাঙ্ক্ষিনো যে
জীবন্মৃতা স্তে ন লভন্তি কেশবং" ॥
২। "ততো দুঃসঙ্গমুৎসৃজ্য সৎসু সজ্জেত
বুদ্ধিমানিতি"। শ্রীমদ্ভাগবতোক্তঃ।

* শ্রীশ্রীমন্মহাপ্রভু কৃষ্ণচৈতন্যদেবের শরণাগতি ব্যতীত কেহ কদাচ প্রেমভক্তি-প্রাপ্ত হন না, এই নিমিত্ত শ্রীশ্রীমহাপ্রভুর তত্ত্ব-কীর্ত্তন পূর্ব্বক, তাঁহার ভজনের আবশ্যকতা দেখান হইতেছে।

† পাঠান্তর—প্রেম-কল্পতরু-বর-দাতা।

*তিনবাঞ্ছা অভিলাষী, শচীগর্ভে পরকাশি,
সঙ্গে সব পারিষদগণ ॥১১২॥
গৌরহরি অবতরি, প্রেমের বাদর করি,
সাধিলা মনের নিজ কাজ।
রাধিকার প্রাণপতি, কি ভাবে কান্দয়ে নিতি,
ইহা বুঝে ভকত সমাজ ॥১১৩॥
†গুপতে সাধিবে সিদ্ধি, সাধন নবধা ভক্তি,
প্রার্থনা করিব দৈন্যে সদা।
করি হরি-সঙ্কীর্ত্তন, সদাই আনন্দ মন,
কৃষ্ণ বিনা আর সব বাধা ॥১১৪॥
১সংসার-বাটুয়ারে, কাম-ফাঁশি বান্ধি মোরে,
‡ফুকার করহ হরিদাস§।

---

১। অসচ্চেষ্টা-কষ্টপ্রদ বিকট-পাশালিভিরিহ
প্রকামং কামাদি-প্রকট-পথিপাতব্যতিকরৈঃ।
গলে বদ্ধা হন্যেঽহমিতি বকভিৎ-বর্ত্মপগণে
কুরু ত্বং ফুৎকারং নয়তি স যথা ত্বাং মনইতঃ॥

* "তিনবাঞ্ছা" শ্রীচৈতন্যচরিতামৃতে দ্রষ্টব্য।
† গোপনে সিদ্ধি সাধিবে অর্থাৎ সিদ্ধদেহে শ্রীরাধাকৃষ্ণের

---

‡ হরিদাস বলিয়া ফুৎকার কর।
§ পাঠান্তর—ফুকারে কহয়ে হরিদাস।

করহ ভকত সঙ্গ, প্রেমকথা নানা রঙ্গ,
তবে হয় বিপদ বিনাশ ॥১১৫॥
স্ত্রী পুত্র বান্ধব যত, মরি যায় কত শত,
আপনারে হও সাবধান।
মুই সে বিষয়হত, না ভজিনু হরিপদ,
মোর আর নাহি পরিত্রাণ ॥১১৬॥
[১]রামচন্দ্র কবিরাজ, সেই সঙ্গে মোর কাজ,
তার সঙ্গ বিনা সব শূন্য।
যদি জন্ম হয় পুনঃ, তার সঙ্গ হয় যেন,
তবে হয় নরোত্তম ধন্য ॥১১৭॥
আপন ভজন কথা, না কহিব যথা তথা,
ইহাতে হইব সাবধান।
না করিহ কেহ রোষ, না লইহ কেহ দোষ,
প্রণমহু ভক্তের চরণ ॥ ১১৮ ॥

প্রেমসেবা করিবে। তদবস্থায় যাহা কিছু অনুভব হয়, তাহা যাহার তাহার নিকট বলিবে না। একথা পূর্ব্বেও বলিয়াছেন, "আপন ভজন কথা, না কহিব যথা তথা"।

১। শ্রীরামচন্দ্র কবিরাজ—শ্রীমহাপ্রভুর পার্ষদ শ্রীচিরঞ্জীব সেনের পুত্র। শ্রীশ্রীনিবাস আচার্য্য-প্রভুর শিষ্য। মহা পণ্ডিত—মহাকবি এবং মহাভক্ত। পদকর্ত্তা শ্রীগোবিন্দ দাসের কনিষ্ঠ সহোদর।

শ্রীগৌরাঙ্গপ্রভু মোর যে বলান বাণী,
তাহা বিনা ভাল মন্দ কিছুই না জানি।
লোকনাথপ্রভুপদ হৃদয়ে বিলাস,
প্রেমভক্তিচন্দ্রিকা কহে নরোত্তমদাস ॥১১৯॥

ইতি শ্রীপ্রেমভক্তিচন্দ্রিকা—

সমাপ্তা।



# চৌত্রিশা-পদাবলী

শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দ জয়তাং।

ক—কলিযুগে শ্রীকৃষ্ণ চৈতন্য অবতার।
খ—খেলিবার প্রবন্ধে কৈল খোল করতাল ॥
গ—গড়াগড়ি যান প্রভু নিজ সঙ্কীর্ত্তনে।
ঘ—ঘরে ঘরে 'হরিনাম' দেন সর্ব্বজনে ॥
ঙ—উচ্চৈঃস্বরে কান্দেন প্রভু জীবের লাগিয়া।
চ—চেতন করাইল সবে প্রেম নাম দিয়া ॥
ছ—ছল ছল করে আঁখি নয়নের জলে।
জ—জগৎ পবিত্র কৈল গৌর কলেবরে ॥
ঝ—ঝলমল মুখ যাঁর পূর্ণ শশধর।
ঞ—এমন কোথা না দেখি দয়ার সাগর ॥
ট—টলমল করে অঙ্গ ভাবেতে বিহ্বল।
ঠ—ঠমকে ঠমকে যায় বলে হরি-বোল ॥
ড—ডোর কৌপিন ক্ষীণ কটীর উপরে।
ঢ—ঢলিয়া ঢলিয়া পড়ে গদাধরের ক্রোড়ে ॥
ণ—আন প্রসঙ্গ গোরা না শুনে শ্রবণে।
ত—তান, মান, গান রসে মজাইয়ে মনে ॥

থ—স্থির নাহি হয় প্রভুর নয়নের জল।
দ—দীনহীন জনেরে ধরিয়া দেয় কোল॥
ধ—ধাবই পূরব লীলা পিরীতিপ্রসঙ্গ।
ন—না জানি কাহার ভাবে হইলা ত্রিভঙ্গ॥
প—প্রেমরসে ভাসাইল অখিল সংসারে।
ফ—ফুটিল শ্রীবৃন্দাবন সুরধুনী ধারে॥
ব—ব্রহ্মা মহেশ্বর যারে করে অন্বেষণ।
ভ—ভাবিয়া না পান যাঁরে সহস্র বদন॥
ম—মত্তমাতঙ্গ গতি মধুর-মন্দ-হাস।
য—যশোমতি মাতা যাঁর ভুবনে প্রকাশ॥
র—রতিপতি জিনি রূপ অতি মনোরম।
ল—লীলা-লাবণ্য যাঁর অতি অনুপম॥
ব—বসুদেব সুত সেই শ্রীনন্দনন্দন।
শ—শচীর নন্দন এবে বলে সর্ব্বজন॥
ষ—ষড়্ভুজ রূপ হৈল অত্যাশ্চর্য্যময়।
স—সবাকার প্রাণধন গোরা রসময়॥
হ—হরি হরি বলি ভাই কর মহাযজ্ঞ।
ক্ষ—ক্ষিতি-তলে জন্মি কেহ না হও অবিজ্ঞ

# পাষণ্ডদলন

শ্রীকৃষ্ণ ভজনে হয় সবে অধিকারী।
কিবা বিপ্র কিবা শূদ্র কি পুরুষ নারী॥
সর্ব্ব বর্ণে যেই ভজে সেই শ্রেষ্ঠ হয়।
যে না ভজে সে চণ্ডাল সর্ব্ব শাস্ত্রে কয়॥ ১॥

তথাহি পদ্মপুরাণে—

চণ্ডালোঽপি মুনিশ্রেষ্ঠো বিষ্ণুভক্তিপরায়ণঃ।
বিষ্ণুভক্তিবিহীনস্তু দ্বিজোঽপি শ্বপচাধমঃ॥ ১॥

শুনহ সকল লোক বৈষ্ণব মহিমা।
কিঞ্চিৎ করিয়া কহি মুঞি মূর্খজনা॥
বামন হইয়া চন্দ্র চাও ধরিবারে।
অল্প করি কহি কিছু শুনহ সংসারে॥
অভক্ত ব্রাহ্মণ নহে প্রভুর প্রিয়পাত্র।
শাস্ত্রে বলে যেই ভজে সেই প্রিয়পাত্র॥
অভক্ত বিপ্রের দ্রব্য না করে স্পর্শন।
ইতিহাস সমুচ্চয় শুনহ বচন॥ ২॥

তথাহি ইতিহাসসমুচ্চয়ে শ্রীভগবদ্বাক্যে—

ন মে প্রিয়শ্চতুর্ব্বেদী মদ্ভক্তঃ শ্বপচঃ প্রিয়ঃ।
তস্মৈ দেয়ং ততো গ্রাহ্যং স চ পূজ্যো যথা হ্যহম্॥২॥

শূদ্র নহে কৃষ্ণের ভজন যেই করে।
সেই জন ভাগবত জানিহ সংসারে॥
সর্ব্ব বর্ণে সেই শূদ্র যে না ভজে হরি।
সর্ব্ব শাস্ত্রে এই কথা কহিছে ফুকারি॥ ৩॥

তথাহি পাদ্মে—

ন শূদ্রা ভগবদ্ভক্তাস্তে তু ভাগবতা মতাঃ।
সর্ব্ববর্ণেষু তে শূদ্রা যে ন ভক্তা জনার্দ্দনে॥৩॥

দ্বাদশগুণযুক্ত বিপ্র শ্রীচরণে বিরূপ।
শ্বপচ হইতে নীচ শাস্ত্র অনুরূপ॥ ৪॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

বিপ্রাদ্দ্বিষড়্গুণযুতাদরবিন্দনাভ-
পাদারবিন্দবিমুখাৎ শ্বপচং বরিষ্ঠম্।
মন্যে তদর্পিতমনোবচনেহিতার্থং
প্রাণং পুনাতি সকুলং ন তু ভূরিমানঃ॥৪॥

বৈষ্ণব দেখিয়া যে বা জাতিবুদ্ধি করে।
তাহার সমান পাপী নাহিক সংসারে॥
নরকে তাহার বাস জানিহ নিশ্চয়।
ফুকারি ফুকারি ইহা সর্ব্বশাস্ত্রে কয়॥ ৫॥

তথাহি বিষ্ণুপুরাণে—

অর্চ্চাবিষ্ণৌ শিলাধীগুরুষু নরমতির্বৈষ্ণবে জাতিবুদ্ধি-
র্বিষ্ণোর্বা বৈষ্ণবানাং কলিমলমথনে পাদতীর্থে-
ঽম্বুবুদ্ধিঃ।

বিষ্ণোর্নির্ম্মাল্যনাম্নোঃ কলুষদহনয়োরন্যসামান্যবুদ্ধি-
র্বিষ্ণৌ সর্ব্বেশ্বরেশে তদিতরসমধীর্যস্য বা নারকীঃ
সঃ ॥ ৫ ॥

বৎসের পশ্চাতে যেন ধায় ধেনুগণ।
তেমতি ভক্তের পাছে ধায় জনার্দ্দন ॥
ভক্তের পশ্চাতে মুক্তি ধায় স্তুতি করি।
সত্য সত্য বলে শাস্ত্র দেখহ বিচারি ॥ ৬ ॥

তথাহি আদিপুরাণে—

মদ্ভক্তা যত্র গচ্ছন্তি তত্র গচ্ছামি পার্থিব।
ভক্তানামনুগচ্ছন্তি মুক্তয়ঃ স্তুতিভিঃ সহ ॥৬॥

শাস্ত্রমত প্রমাণের এই দিল সীমা।
কার শক্তি আছে ইহা খণ্ডুক আসিয়া ॥
দান ব্রত তপ যজ্ঞ কৈলা অভিনয়।
নিশ্চয় জানহ সবে সাধু সঙ্গে হয় ॥ ৭ ॥

তথাহি হরিভক্তিকল্পলতিকাগ্রন্থে—

পুণ্যাম্ভোধিভবা তমোবিঘটিনী সৎসঙ্গমূলোত্তমা,
শ্রদ্ধাপল্লবিনী বিরক্তিকলিকা প্রেমপ্রসূনোজ্জ্বলা।
সান্দ্রানন্দরসাবহঞ্চ পরমং জ্ঞানং ফলং বিভ্রতী
সেয়ং শ্রীহরিভক্তিকল্পলতিকা ভূয়াৎ সতাং প্রীতয়ে॥৭

সাধুসঙ্গ সাধুসঙ্গ সর্ব্বশাস্ত্রে কয়।
লব মাত্র সসঙ্গোধু সর্ব্বসিদ্ধি হয় ॥ ৮ ॥

তথাহি মোহমুদ্গরে—

নলিনীদলগত জলবত্তরলং তদ্বজ্জীবনমতিশয়চপলম্
ক্ষণমিহ সজ্জনসঙ্গতিরেকা ভবতি ভবার্ণবতরণে
নৌকা ॥ ৮ ॥

যোগি-হৃদি বৈকুণ্ঠেতে নাহি থাকি আমি।
সদা ভক্ত নিকটে রহিয়া গান শুনি ॥ ৯ ॥

নাহং তিষ্ঠামি বৈকুণ্ঠে যোগিনাং হৃদয়ে ন চ।
মদ্ভক্তা যত্র গায়ন্তি তত্র তিষ্ঠামি নারদ ॥ ৯ ॥

কৃষ্ণে পূজে বৈষ্ণবের না করে পূজন।
কভু নাহি হয় কৃষ্ণের প্রসাদভাজন ॥ ১০ ॥

তথাহি পাদ্মে শিবোমাসম্বাদে—

অর্চ্চয়িত্বা তু গোবিন্দং তদীয়ান্নার্চ্চয়েত্তু যঃ।
ন তে বিষ্ণুপ্রসাদস্য কেবলং দাম্ভিকঃ স্মৃতঃ ॥১০॥

কৃষ্ণ সেবা হইতে বৈষ্ণব সেবা বড়।
পুরাণে কহিল সত্য এই কথা দৃঢ় ॥ ১১ ॥

তথাহি পদ্মোত্তরখণ্ডে—

আরাধনানাং সর্ব্বেষাং বিষ্ণোরারাধনং পরম্।
তস্মাৎ পরতরং দেবি তদীয়ানাং সমর্চ্চনম্ ॥১১॥

নৈবেদ্য যে খাই আমি ভক্তের বদনে।
শুন শুন বলি ব্রহ্মা তোমার সদনে ॥ ১২ ॥

তথাহি ব্রাহ্মে শ্রীভগবদ্বাক্যে—

নৈবেদ্যং পুরতো ন্যস্তং দৃষ্ট্যৈব স্বীকৃতং ময়া।
ভক্তস্য রসনাগ্রেণ রসমশ্নামি পদ্মজ ॥ ১২ ॥

বৈষ্ণবের বশ কৃষ্ণ সর্ব্বশাস্ত্রে কয়।
এই সব জানি ভজ বৈষ্ণব নিশ্চয় ॥ ১৩ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

অহং ভক্তপরাধীনো হ্যস্বতন্ত্র ইব দ্বিজ।
সাধুভির্গ্রস্তহৃদয়ো ভক্তৈর্ভক্তজনপ্রিয়ঃ ॥ ১৩ ॥

প্রাতে উঠি করে যেবা বৈষ্ণবকীর্ত্তন।
শাস্ত্রে কহে কৃষ্ণ তুল্য হয় সেই জন ॥ ১৪ ॥

তথাহি বিষ্ণুধর্ম্মোত্তরে দ্বারকামাহাত্ম্যে—

প্রাতরুত্থায় যে নিত্যং বৈষ্ণবানাস্তু কীর্ত্তনম্।
কুর্ব্বন্তি তে ভাগবতাঃ কৃষ্ণতুল্যাঃ কলৌ যুগে ॥ ১৪ ॥

স্মরণে বা সম্ভাষণে পূজনে সেবনে।
যদিও চণ্ডাল ভক্ত শোধে জনে জনে ॥ ১৫ ॥

তথাহি ইতিহাসসমুচ্চয়ে—

স্মৃতঃ সম্ভাষিতো বাপি পূজিতো বা দ্বিজোত্তমঃ।
পুনাতি ভগবদ্ভক্তশ্চণ্ডালোঽপি যদৃচ্ছয়া ॥ ১৫ ॥

হেন বৈষ্ণবের গুণ কিবা দিব সীমা।
সানন্দ হইয়া গাও বৈষ্ণব-মহিমা ॥
(১৬)

অচ্যুতানুরক্ত তারা না কর সন্দেহ।
ভাগবত শ্লোকার্থ সুখে মন দেহ ॥ ১৬ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

ভূতানাং দেবচরিতং দুঃখায়ঃ চ সুখায় চ।
সুখায়ৈব হি সাধূনাং ত্বাদৃশামচ্যুতাত্মনাম্ ॥১৬॥

বৈষ্ণবমহিমা কিছু কহনে না যায়।
ভুবন পবিত্র হয় যাঁহার কৃপায় ॥ ১৭ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

বাগ্ গদ্গদা দ্রবতে যস্য চিত্তং
হসত্যভীক্ষ্ণং রোদিতি ক্বচিচ্চ।
বিলজ্জ উদ্গায়তি নৃত্যতে চ
মদ্ভক্তিযুক্তো ভুবনং পুনাতি ॥ ১৭ ॥

প্রভাতে বৈষ্ণব সব বুলে ক্ষিতিতলে।
কৃষ্ণ ভজ কৃষ্ণ ভজ সর্ব্বজীবে বলে॥
না শুনি তাহার বোল মায়ার কারণে।
পাপ পুণ্যে রত লোক হত তিন গুণে॥
যমের প্রহার তার না যায় খণ্ডন।
যাবৎ না ভজে গুরু-বৈষ্ণব-চরণ॥
না ভজয়ে পাপীলোকে নিন্দা করে সব।
যমদূত হাতে সেই পায় পরাভব॥
বৈষ্ণবেরে দেখি যেই পাপী নিন্দা করে।
শত শত পাপ আসি সে পাপীরে ধরে॥ ১৮ ॥

তথাহি স্কান্দে মার্কণ্ডেয় ভগীরথসংবাদে—

নিন্দাং কুর্ব্বন্তি যে মূঢ়া বৈষ্ণবানাং মহাত্মনাম্।
পতন্তি পিতৃভিঃ সার্দ্ধং মহারৌরবসংজ্ঞিতে ॥
হন্তি নিন্দন্তি বৈ দ্বেষ্টি বৈষ্ণবান্নাভিনন্দতি।
ক্রুধ্যতে যাতি নো হর্ষং দর্শনে পতনানি ষট্ ॥১৮॥

যাঁর রসনাতে সদা তব নাম রহে।
যদিচ চণ্ডাল তাঁহে গুরুতম কহে ॥
যে তোমার নাম লয় সেই সে বেদজ্ঞ।
সেই সে তপস্বী আর করে স্নান যজ্ঞ ॥ ১৯ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

অহো বত শ্বপচোঽতো গরীয়ান্
যজ্জিহ্বাগ্রে বর্ত্ততে নাম তুভ্যম্।
তেপুস্তপস্তে জুহুবুঃ সস্নুরার্য্যা
ব্রহ্মানূচুর্ণাম গৃণন্তি যে তে ॥ ১৯ ॥

কৃষ্ণ এই বর্ণদ্বয় শ্রবণে যাঁহার।
অঙ্গেতে পুলক আর নেত্রে জলধার ॥
যাঁহার স্মরণে পাপী হয় ভবপার।
তাঁহার চরণে করি কোটি নমস্কার ॥ ২০ ॥

তথাহি ভারতবিভাগে—

তেভ্যো নমোঽস্তু ভববারিধিজীর্ণপঙ্ক-
সংমগ্নমোক্ষণবিচক্ষণপাদুকেভ্যঃ।

কৃষ্ণেতি বর্ণযুগলশ্রবণেন যেযা-
মানন্দথুর্ভবতি নর্ত্তিতরোমবৃন্দঃ ॥ ২০ ॥

পাষাণ সদৃশ তার জানিয়ে হৃদয়।
হরিনাম নিলে যার নহে প্রেমোদয় ॥
প্রেমের লক্ষণ হয় সাত্ত্বিক বিকার।
অশ্রুকম্প আদি আর নেত্রে জলধার ॥ ২১ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

তদশ্মসারং হৃদয়ং বতেদং
যদ্গৃহ্যমাণৈর্হরিনামধেয়ৈ-
র্ন বিক্রিয়েতাথ যদা বিকারো
নেত্রে জলং গাত্ররুহেষু হর্ষঃ ॥২১॥

ভক্তি বিনা কভু কারো চিত্তশুদ্ধি নয়।
চিত্তশুদ্ধি বিনা কভু নহে প্রেমোদয় ॥
প্রেমোদয় না হইতে যে কিছু বিকার।
ভাবের আভাস হয় ধরে ভাবাকার ॥
ভাবাভাস যার হয় সেই ভাগ্যবান্।
অপরাধী জীব নহে তাহার সমান ॥
অপরাধ সত্ত্বে কভু নহেত বিকার।
তাই বলি ভাই সব নাম কর সার ॥
নাম লইতে অপরাধ দূরে যাবে বলে।
দুর্ল্লভ শ্রীকৃষ্ণ-প্রেম পাবে অবহেলে ॥ ২২ ॥

কথং বিনা রোমহর্ষং দ্রবতা চেতসা বিনা।
বিনানন্দাশ্রুকলয়া শুধ্যেদ্‌ভক্ত্যা বিনাশয়ঃ ॥২২॥

অকিঞ্চনা হরিভক্তি যাঁর ভাগ্যে হয়।
সর্ব্বদেব সর্ব্বগুণ তাঁহাতে উদয় ॥
অভক্তের চিত্ত সদা বিষয়েতে ধায়।
অতএব কভু নহে গুণের উদয় ॥ ২৩ ॥

যস্যাস্তি ভক্তির্ভগবত্যকিঞ্চনা
সর্ব্বৈর্গুণৈস্তত্র সমাসতে সুরাঃ।
হরাবভক্তস্য কুতো মহদ্‌গুণা
মনোরথেনাসতি ধাবতো বহিঃ ॥ ২৩ ॥

জলময় তীর্থ আর যত দেবগণ।
মৃত্তিকা পাষাণ বিষ্ণুমূর্ত্তি দরশন ॥
পবিত্র করিতে তারা পারে বহুদিনে।
সাধুর দর্শনে পাপ যায় সেইক্ষণে ॥ ২৪ ॥

নহ্যম্ময়ানি তীর্থানি ন দেবা মৃচ্ছিলাময়াঃ।
তে পুনন্ত্যুরুকালেন দর্শনাদেব সাধবঃ ॥ ২৪ ॥

প্রথম স্কন্ধের কথা কিঞ্চিৎ কহিব।
যাহা শুনি সবে বলে বৈষ্ণব ভজিব ॥
সাধুসঙ্গে মনুষ্যের যত সুখসিন্ধু।
ভুক্তি মুক্তি তার আগে নহে একবিন্দু ॥
হেন বৈষ্ণবের কৃপা পাইল যে জন।
তাহার ভাগ্যের কথা না যায় কথন ॥ ২৫ ॥

তুলয়াম লবেনাপি ন স্বর্গং নাপুনর্ভবম্।
ভগবৎসঙ্গিসঙ্গস্য মর্ত্ত্যানাং কিমুতাশিষঃ ॥২৫॥

এইমতে ভাগবতে কহিছে সঘন।
পাষণ্ড না শুনে, সাধু আনন্দে মগন ॥
তীর্থ সব পবিত্র করিতে হয় মন।
হাঁটিয়া বৈষ্ণব করে তীর্থ পর্য্যটন ॥
এ হেন বৈষ্ণব সঙ্গে ভবভয় তরি।
তাঁহার কৃপার ফল কহিতে না পারি ॥ ২৬ ॥

তেষাং বিচরতাং পদ্ভ্যাং তীর্থানাং পাবনেচ্ছয়া।
ভীতস্য কিং ন রোচেত তাবকানাং সমাগমঃ ॥২৬॥

মহান্তস্বভাব এই তারিতে পামর।
নিজ কার্য্য নাহি তবু যান তার ঘর ॥ ২৭ ॥

মহদ্বিচলনং নৃণাং গৃহিণাং দীনচেতসাম্।
নিঃশ্রেয়সায় ভগবন্নান্যথা কল্পতে ক্বচিৎ ॥ ২৭ ॥

বৈষ্ণব স্মরণ মাত্রে সর্ব্ব পাপ হরে।
দর্শন স্পর্শন মহিমা কে কহিতে পারে ॥ ২৮ ॥

যেষাং সংস্মরণাৎ সদ্যঃ শুধ্যন্তি বৈ গৃহাঃ।
কিং পুনর্দর্শনস্পর্শপাদশৌচাসনাদিভিঃ ॥ ২৮ ॥

কোটিবিধ ক্রিয়া বৈষ্ণবের পাদোদক।
নিস্তার নাহিক কৈলে যোগ আদি তপ ॥ ২৯ ॥

রহুগণৈতৎতপসা ন যাতি
ন চেজ্যয়া নির্ব্বপণাদ্ গৃহাদ্ বা।

ন চ্ছন্দসা নৈব জলাগ্নিসূর্য্যৈর্বিনা

মহৎপাদরজোভিষেকম্ ॥ ২৯ ॥

সাধুসঙ্গে অবৈষ্ণবগণ ভক্ত হয়।

অগঙ্গার জল যেনি গঙ্গাতে পড়য় ॥ ৩০ ॥

তথাহি আদিপুরাণে—

সাধুসঙ্গপরিষ্বঙ্গাৎ সাধোরপি হি সাধুতা।

অগাঙ্গমপি গাঙ্গং স্যাৎ গঙ্গায়াং পতিতং পয়ঃ ॥৩০॥

যে কুলে বৈষ্ণব হয় সে কুল উদ্ধারে।

স্বর্গে নৃত্য করে আর পিতৃলোক তারে ॥ ৩১ ॥

তথাহি পদ্মপুরাণে—

কুলং পবিত্রং জননী কৃতার্থা

বসুন্ধরা সা বসতিশ্চ ধন্যা।

নৃত্যন্তি স্বর্গে পিতরোঽপি তেষাং-

যেষাং কুলে বৈষ্ণব নামধেয়ম্ ॥ ৩১ ॥

পাপীলোক বলে বৈষ্ণব বলিব কাহারে।

শাস্ত্রে বলে বিষ্ণু উপাসনা যেই করে ॥

হরিনাম-পরায়ণ পূজয়ে কেশব।

কৃষ্ণ-মন্ত্র গ্রহণ বিষ্ণু জানয়ে বৈষ্ণব ॥ ৩২ ॥

হরিনামপরো যস্তু বিষ্ণুপূজাপরায়ণঃ।

কৃষ্ণ মন্ত্রং যো গৃহ্লাতি বিষ্ণুং জানাতি বৈষ্ণবঃ ॥৩২॥

বৈষ্ণবের জন্ম নহে করম-বন্ধন।

বিষ্ণুর ইচ্ছায় ভবে গমনাগমন ॥

বিষ্ণু অনুচর তাঁরা বিষ্ণুর সেবক।
তাঁহাদের জন্ম কর্ম্ম সকলি পাবক॥
বিষ্ণু সেবকের কভু না ভব-বন্ধন।
সর্ব্ববন্ধবিনির্ম্মুক্ত বিষ্ণুভক্তগণ॥ ৩৩॥

তথাহি পাদ্মে—

ন কর্ম্মবন্ধনং জন্ম বৈষ্ণবানাং হি বিদ্যতে।
বিষ্ণোরনুচরত্বং হি মোক্ষমাহুর্ম্মনীষিণঃ॥
ন দাস্যং বৈ পরেশস্য বন্ধনং পরিকীর্ত্তিতম্।
সর্ব্ববন্ধননির্ম্মুক্তা হরিদাসা নিরাময়াঃ॥ ৩৩॥

চণ্ডাল পবিত্র হয় তাঁদের দর্শনে।
সহবাস আলাপন আর পরশনে॥ ৩৪॥

তথাহি ব্রহ্মাণ্ডে—

দর্শনস্পর্শনালাপসহবাসাদিভিঃ ক্ষণাৎ।
ভক্তাঃ পুনন্তি কৃষ্ণস্য সাক্ষাদপি চ পুক্কশম্॥৩৪॥

জাতি-কুল-সদাচার-ভ্রষ্ট পাপী জন।
ভক্তাশ্রয়ে শুদ্ধ তার হয় দেহ মন॥ ৩৫॥

তথাহি ব্রহ্মাণ্ডে—

ত্যক্তসর্ব্বকুলাচারো মহাপাতকবানপি।
বিষ্ণোর্ভক্তং সমাশ্রিত্য নরো নার্হতি যাতনাম্॥৩৫॥

জগৎ বঞ্চক ঘোর বিষয়ী যে জন।
কৃষ্ণনাম স্মরি জানি করে উচ্চারণ॥

সে জনে সতের মধ্যে গণিতে হইবে।
তার নিন্দা করিলেই নরকে যাইবে ॥ ৩৬ ॥

তথাহি—

সর্ব্বাচারবিবর্জ্জিতাঃ শঠধিয়ো ব্রাত্যা জগদ্বঞ্চকা
দম্ভাহঙ্কৃতিপানপৈশুনরতাঃ পাপান্ত্যজা নিষ্ঠুরাঃ।
যে চান্যে ধনদারপুত্রনিরতা সর্ব্বাধমাস্তেঽপি হি
শ্রীগোবিন্দপদারবিন্দশরণা মুক্তা ভবন্তি দ্বিজ ॥

তথাহি শ্রীভগবদ্গীতায়াম্—

অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্ ব্যবসিতো হি সঃ ॥৩৬॥

নামের প্রভাবে সেহ হয় ধর্ম্মপর।
ভক্তি ভক্ত অবিনাশী শাস্ত্রের গোচর ॥ ৩৭ ॥

ক্ষিপ্রং ভবতি ধর্ম্মাত্মা শশ্বচ্ছান্তিং নিগচ্ছতি।
কৌন্তেয় প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি ॥৩৭॥

বৈষ্ণবের ক্রিয়া মুদ্রা না কর বিচার।
বৈষ্ণবের দোষ গুণ বিচারের পার ॥
বৈষ্ণবে নিষিদ্ধ যদি করিতে দেখিবে।
অবশ্য কারণ কোন আছয়ে জানিবে ॥
কৃষ্ণের পরীক্ষা কোন প্রয়োজন আছে।
অতএব সেই কার্য্য বৈষ্ণব করিছে ॥
কুকর্ম্মী বৈষ্ণব তবু শশাঙ্কের প্রায়।
পাপ তমোরাশি নাশি করয়ে উদয় ॥ ৩৮ ॥

তথাহি নারসিংহে—

ভগবতি চ হরাবনন্যচেতা

ভৃশমলিনোঽপি বিরাজতে মনুষ্যঃ।

নহি শশকলুষচ্ছবিঃ কদাচিৎ

তিমিরপরাভবতামুপৈতি চন্দ্রঃ ॥ ৩৮॥

বিকর্ম্ম যে কিছু উঠে ভক্তের হৃদয়ে।

হৃদয়বিহারী হরি নাশে সমুদয়ে ॥ ৩৯ ॥

শ্রীমদ্ভাগবতে—

স্বপাদমূলং ভজতঃ প্রিয়স্য

ত্যক্তান্যভাবস্য হরিঃ পরেশঃ।

বিকর্ম্ম যচ্চোৎপতিতং কথঞ্চিদ্-

ধুনোতি সর্ব্বং হৃদি সন্নিবিষ্টঃ ॥৩৯॥

সহস্র যাজ্ঞিক নহে বেদান্তীর সম।

বিষ্ণুভক্ত হৈতে সেই বেদান্তী অধম ॥

সহস্র বৈষ্ণব হৈতে একান্তী বিশেষ।

একান্তী ভক্তের পতি হন পরমেশ ॥ ৪০ ॥

তথাহি গারুড়ে—

সত্রযাজিসহস্রেভ্যঃ সর্ব্ববেদান্তপারগঃ।

সর্ব্ববেদান্তবিৎকোট্যা বিষ্ণুভক্তো বিশিষ্যতে ॥

বৈষ্ণবানাং সহস্রেভ্য একান্ত্যেকো বিশিষ্যতে।

একান্তিতস্তু পুরুষা গচ্ছন্তি পরমং পদম্ ॥৪০॥

পৃথিবীতে সংখ্যাতীত প্রাণী বাস করে।
তার মধ্যে শুভ চিন্তা মানবেই করে॥
তার মধ্যে অধিকাংশ মোক্ষকাম হয়।
মোক্ষকামী মধ্যে কেহ কভু মুক্তি পায়॥
মুক্ত সিদ্ধ মধ্যে যেই নারায়ণপর।
সুদুর্ল্লভ সুদুর্ল্লভ তাদৃশ সে নর॥ ৪১॥

তথাহি শ্রীমদ্ভাগবতে ষষ্ঠস্কন্ধে—

রজোভিঃ সমসংখ্যাতাঃ পার্থিবৈরিহ জন্তবঃ।
তেষাং যে কেবলেহন্তে শ্রেয়ো বৈ মনুজাদয়ঃ॥
প্রায়ো মুমুক্ষবস্তেষাং কেচনৈব দ্বিজোত্তম।
মুমুক্ষূণাং সহস্রেষু কশ্চিন্মুচ্যেত সিধ্যতি॥
মুক্তানামপি সিদ্ধানাং নারায়ণপরায়ণঃ।
সুদুর্ল্লভঃ প্রশান্তাত্মা কোটিষ্বপি মহামুনে॥

শ্রীমদ্ভগবদ্গীতায়াম্—

মনুষ্যাণাং সহস্রেষু কশ্চিদ্যততি সিদ্ধয়ে।
যততামপি সিদ্ধানাং কশ্চিন্মাং বেত্তি তত্ত্বতঃ॥
বহূনাং জন্মনামন্তে জ্ঞানবান্ মাং প্রপদ্যতে।
বাসুদেবঃ সর্ব্বমিতি স মহাত্মা সুদুর্ল্লভঃ॥ ৪১॥

অবৈষ্ণব গুরু কভু না করিহ ভাই।
সে গুরু ছাড়িয়া ভজ বৈষ্ণব গোসাঞি। ৪২॥

তথাহি পাদ্মে—

অবৈষ্ণবোপদিষ্টেন মন্ত্রেণ নিরয়ং ব্রজেৎ।
পুনশ্চ বিধিনা সম্যক্ গ্রাহয়েদ্ বৈষ্ণবাদ গুরোঃ ॥ ৩২

আমার হৃদয়ে থাকে ভক্ত নিরন্তর।
ভক্ত হৃদে বাস মম পাণ্ডব কোঙর ॥ ৪৩ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

সাধবো হৃদয়ং মহ্যং সাধূনাং হৃদয়ন্ত্বহম্।
মদন্যত্তে ন জানন্তি নাহং তেভ্যো মনাগপি ॥ ৩৩॥

মোর ভক্ত দেখিয়া দুর্ল্লভ করি মানে।
সেই সে আমার প্রাণ কহিল অর্জ্জুনে ॥ ৪৪ ॥

তথাহি আদিপুরাণে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে—

মদ্ভক্তো দুর্লভো যস্য স এব মম দুর্লভঃ।
তৎপরো দুর্লভো নাস্তি সত্যং সত্যং মমার্জ্জুনঃ ॥৩৪

কত শত জন্ম যদি পুণ্য করে থাকে।
বৈষ্ণবে বিশ্বাস হয় তবে ইহলোকে ॥ ৪৫ ॥

তথাহি—

মহাপ্রসাদে গোবিন্দে নামব্রহ্মণি বৈষ্ণবে।
স্বল্পপুণ্যবতাং রাজন্ বিশ্বাসো নৈব জায়তে ॥৩৫॥

কপিল গোসাঞি পূর্ব্বে মাতাকে শিখাইলা।
সাধুসঙ্গ মহিমা বিনা অন্য না কহিলা ॥ ৪৬ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে---

সতাং প্রসঙ্গান্মম বীর্য্যসম্বিদো
ভবন্তি হৃৎকর্ণরসায়নাঃ কথাঃ।
তদ্জোষণাদাশ্বপবর্গবর্ত্মনি
শ্রদ্ধা রতির্ভক্তিরনুক্রমিষ্যতি ॥ ৪৬ ॥

আরও দেখ কুবেরের পুত্র দুই জন।
সাধু দরশন বর করিল প্রার্থন ॥ ৪৭ ॥

বাণী গুণানুকথনে শ্রবণৌ কথায়াং
হস্তৌ চ কর্ম্মসু মনস্তব পাদয়োর্ন।
স্মৃত্যাং শিরস্তব নিবাসজগৎপ্রণামে
দৃষ্টিঃ সতাং দর্শনেঽস্তু ভবত্তনূনাম্ ॥৪৭॥

গৃহস্থ বৈষ্ণব বলি যদি কর ঘৃণা।
তাহার মহিমা কিছু জান পাপীজনা ॥
একবার 'কৃষ্ণনাম' বলিলে পাপ যায়।
গৃহস্থ বৈষ্ণব যত নিরবধি গায় ॥
দেখ দেখ কি মহিমা কহিব তাহায়।
হেন সঙ্গ করে যেই পাপ দূরে যায় ॥
গৃহস্থ বৈষ্ণবের গুণ শুনরে পামর।
পদ্ম পুষ্প ভাসে যেন জলের উপর ॥
সংসারেতে থাকি তারা করে সঙ্কীর্ত্তন।
নিস্তার পাইয়া লভে প্রভুর চরণ ॥ ৪৮ ॥

তথাহি নারসিংহে—

কৃষ্ণ কৃষ্ণেতি কৃষ্ণেতি যো মাং স্মরতি নিত্যশঃ।
জলং ভিত্ত্বা যথা পদ্মং নরকাদুদ্ধরাম্যহম্ ॥ ৪৮ ॥

হরিনাম সঙ্কীর্ত্তনে ভব হয় ক্ষয়।
পাপ দূর হয় তাতে কি বিচিত্র হয় ॥ ৪৯ ॥

তথাহি স্কান্দে—

নাম্নাং হরেঃ কীর্ত্তনতঃ প্রয়াতি
সংসারপারং দুরিতৌঘমুক্তঃ।
নরঃ স সত্যং কলিদোষজন্মপাপং
নিহন্ত্যাশু কিমত্র চিত্রম্ ॥ ৪৯ ॥

নামের যে শক্তি হয় পাপের সংহারে।
তত পাপ জীব কভু করিবারে নারে ॥ ৫০ ॥

তথাহি বৃহদ্বৈষ্ণবে—

নাম্নোঽস্য যাবতী শক্তিঃ পাপনির্হরণে হরেঃ।
তাবৎ কর্ত্তুং ন শক্নোতি পাতকং পাতকী জনঃ ॥ ৫০ ॥

মন্ত্র তন্ত্র দেশ কালে কিছু ছিদ্র হয়।
নামের কীর্ত্তনে তার সব হয় ক্ষয় ॥ ৫১—৫৩ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে অষ্টমস্কন্ধে—

মন্ত্রত স্তন্ত্রত শ্ছিদ্রং দেশকালার্হবস্তুতঃ।
সর্ব্বং করোতি নিশ্ছিদ্রং নামসঙ্কীর্ত্তনং তব ॥ ৫১ ॥

তথাহি শিক্ষাষ্টকে—

চেতোদর্পণমার্জ্জনং ভবমহাদাবাগ্নিনির্ব্বাপণং
শ্রেয়ঃকৈরবচন্দ্রিকাবিতরণং বিদ্যাবধূজীবনম্।
আনন্দাম্বুধিবর্দ্ধনং প্রতিপদং পূর্ণামৃতাস্বাদনং
সর্ব্বাত্মস্নপনং পরং বিজয়তে শ্রীকৃষ্ণসঙ্কীর্ত্তনম্ ॥৫২॥

নাম্নামকারি বহুধা নিজসর্ব্বশক্তি-
স্তত্রার্পিতা নিয়মিতঃ স্মরণে ন কালঃ।
এতাদৃশী তব কৃপা ভগবন্ মমাপি
দুর্দ্দৈবমীদৃশমিহাজনি নানুরাগঃ ॥ ৫৩ ॥

গ্রহণের কালে যদি কোটি গাভি দান।
প্রয়াগেতে কল্পবাস তীর্থে অবস্থান ॥
যজ্ঞাযুত মেরু তুল্য যদি স্বর্ণ দান।
তবু নহে শ্রীগোবিন্দ নামের সমান ॥ ৫৪ ॥

তথাহি লঘুভাগবতে—

গোকোটিদানং গ্রহণে খগস্য
প্রয়াগগঙ্গোদককল্পবাসঃ।
যজ্ঞাযুতং মেরুসুবর্ণদানং
গোবিন্দকীর্ত্তের্ন সমং শতাংশৈঃ ॥ ৫৪ ॥

কৃষ্ণনাম চিন্তামণি চিদানন্দময়।
পূর্ণ শুদ্ধ নাম নামী কভু ভিন্ন নয় ॥ ৫৫ ॥

তথাহি—

নামচিন্তামণিঃ কৃষ্ণশ্চৈতন্যরসবিগ্রহঃ।
পূর্ণঃ শুদ্ধো নিত্যমুক্তোঽভিন্নত্বান্নামনামিনোঃ ॥৫৫॥

নামী নাম এক বাচ্য অপর বাচক।
উভয় স্বরূপ হয় মঙ্গলকারক॥
পূর্ব্বের অপেক্ষা হয় পরের মহত্ত্ব।
জান সবে শুদ্ধ মনে এই গূঢ় তত্ত্ব॥
বাচ্যের চরণে যেবা অপরাধী হয়।
বাচকের শরণেতে সেহ মুক্তি পায়॥
অপরাধরাশি দূরে করে পলায়ন।
আনন্দ সাগরে নিত্য থাকে নিমগন॥ ৫৬॥

বাচ্যং বাচকমিত্যুদেতি ভবতো নামস্বরূপদ্বয়ং
পূর্ব্বস্মাৎ পরমেব হন্ত করুণং তত্রাপি জানীমহে।
যস্তস্মিন্ বিহিতাপরাধনিবহঃ প্রাণী সমন্তাদ্ভবে-
দাস্যেনেদমুপাস্য সোঽপি হি সদানন্দাম্বুধৌ
মজ্জতি॥ ৫৬॥

নাম গ্রহণাদি হয় শুদ্ধ ভক্তিযোগ।
এই পরধর্ম্ম হয় বাকি কর্ম্মভোগ॥ ৫৭॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

এতাবানেব লোকেঽস্মিন্ পুংসাং ধর্ম্মঃ পরঃ স্মৃতঃ।
ভক্তিযোগো ভগবতি তন্নামগ্রহণাদিভিঃ॥ ৫৭॥

এই ভক্তি যাঁর হয় কৃতার্থ সে জন।
বহু মন্ত্র তন্ত্র যাগে কিবা প্রয়োজন ॥ ৫৮ ॥

তথাহি পাদ্মে—

কিং তস্য বহুভির্মন্ত্রৈঃ শাস্ত্রৈঃ কিং বহুবিস্তরৈঃ।
বাজপেয়সহস্রৈঃ কিং ভক্তির্যস্য জনার্দ্দনে ॥ ৫৮ ॥

সহস্র সহস্র জন্ম তপস্যাদি ফলে।
ক্ষীণপাপ মানবের কৃষ্ণভক্তি মিলে ॥ ৫৯ ॥

তথাহি যোগবাশিষ্ঠে—

জন্মান্তরসহস্রেষু তপোজ্ঞানসমাধিভিঃ।
নরাণাং ক্ষীণপাপানাং কৃষ্ণে ভক্তিঃ প্রজায়তে ৫৯॥

দান ব্রত তপঃ শৌচ বেদ অধ্যয়ন।
কৃষ্ণের ভজন বিনা সব বিড়ম্বন ॥ ৬০ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

ন দানং ন তপো নেজ্যা ন শৌচং ন ব্রতানি চ।
প্রীতয়েঽমলয়া ভক্ত্যা হরিরন্যদ্বিড়ম্বনম্ ॥ ৬০ ॥

মেঘাচ্ছন্ন দিন কভু না হয় দুর্দ্দিন।
হরিকথালাপ-শূন্য দিন সে দুর্দ্দিন ॥ ৬১ ॥

তথাহি আদিপুরাণে—

যদচ্যুতকথালাপকর্ণপীযূষবর্জ্জিতম্।
তদ্দিনং দুর্দ্দিনং মন্যে মেঘাচ্ছন্নং ন দুর্দ্দিনম্ ॥৬১॥

নামাভাসে মুক্ত হয় কহে ভাগবতে।
নাহিক অন্যথা ইথে জানিহ নিশ্চিতে ॥ ৬২ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

অত্যদ্ভুতমিদং জ্ঞানং হরের্নামানুকীর্ত্তনম্।

অজামিলোঽপি সঙ্কেতং যৎ কৃত্বা হরিতাং গতঃ ॥৬২

হরিনাম হরিনাম হরিনাম সার।

কলিকালে হরিনাম বিনা নাহি আর ॥ ৬৩ ॥

তথাহি বৃহন্নারদীয়ে—

হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্।

কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা ॥৬৩॥

ত্রিবার সহস্রনামে হয় যেই ফল।

একবার কৃষ্ণনামে হয় সেই ফল ॥ ৬৪ ॥

তথাহি ব্রহ্মাণ্ডপুরাণে—

সহস্রনাম্নাং পুণ্যানাং ত্রিরাবৃত্ত্যা তু যৎ ফলম্।

একাবৃত্ত্যা তু কৃষ্ণস্য নামৈকং তৎ প্রযচ্ছতি ॥৬৪॥

কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ বলি যে জন অন্তিমে।

দেহছাড়ে কৃষ্ণনামে যায় মুক্তিধামে ॥

এক নামে মুক্তি হয় দুই নাম অন্য।

ঋণী রহে শাস্ত্রবাক্যে হয় সেই ধন্য ॥ ৬৫ ॥

তথাহি ভারতবিভাগে—

কৃষ্ণঃ কৃষ্ণঃ কৃষ্ণ ইত্যন্তকালে জল্পন্

জন্তুর্জীবিতং যো জহাতি।

আদ্যঃ শব্দঃ কল্পতে তস্য মুক্ত্যৈ

ব্রীড়ানম্রৌ তিষ্ঠতোঽন্যাবৃণস্থৌ ॥ ৬৫ ॥

আগম নিগম পড়ি কোন প্রয়োজন।
গোবিন্দের নাম মুখে করহ রটন ॥ ৬৬ ॥

তথাহি লঘুভাগবতে—

কিং তাত বেদাগমশাস্ত্রবিস্তরৈ-
স্তীর্থৈরনেকৈরপি কিং প্রয়োজনম্।
যদ্যাত্মনো বাঞ্ছসি মোক্ষকারণং
গোবিন্দ গোবিন্দ ইতি স্ফুটং রট ॥ ৬৬ ॥

শুদ্ধ বা অশুদ্ধ নাম গ্রহণে শ্রবণে।
স্মরণে কলুষ নাশ হয় সেইক্ষণে ॥
কিন্তু যদি ঐ নাম ধন জন লোভে।
নিহিত পাষণ্ড মধ্যে কভু নাহি শোভে ॥
শাস্ত্র বাক্য নাম হয় সবার তারণ।
বিলম্বে তারিবে কিন্তু জানিহ কারণ ॥ ৬৭ ॥

তথাহি পাদ্মে—

নামৈকং যস্য বাচি স্মরণপথগতং শ্রোত্রমূলং গতং বা
শুদ্ধং বাশুদ্ধবর্ণং ব্যবহিতরহিতং তারয়ত্যেব সত্যম্।
তচ্চেদ্দেহদ্রবিণজনতালোভপাষণ্ডমধ্যে
নিক্ষিপ্তং স্যান্ন ফলজনকং শীঘ্রমেবাত্র বিপ্র ॥৬৭॥

মধুর মধুর কৃষ্ণনাম সুমঙ্গল।
বেদকল্পলতিকার চিদানন্দ ফল ॥
শ্রদ্ধায় হেলায় যে বা লয় একবার।
সত্য সত্য সেই তরে এ ভব সংসার ॥ ৬৮ ॥

তথাহি প্রভাসখণ্ডে—

মধুরমধুরমেতন্মঙ্গলং মঙ্গলানাং
সকলনিগমবল্লীসৎফলং চিৎস্বরূপম্।
সকৃদপি পরিগীতং শ্রদ্ধয়া হেলয়া বা
ভৃগুবর নরমাত্রং তারয়েৎ কৃষ্ণনাম॥ ৬৮॥

দেশকাল শুদ্ধাশুদ্ধি না রহে বিচার।
অতএব সদাকাল নাম কর সার॥ ৬৯॥

তথাহি বিষ্ণুধর্ম্মে—

ন দেশনিয়মস্তত্র ন কালনিয়মস্তথা।
নোচ্ছিষ্টাদৌ নিষেধোঽস্তি হরের্নামনি লুব্ধক॥৬৯॥

হরি পদাশ্রয়ে সর্ব্ব অপরাধ যায়।
নামাপরাধীর কিছু বিশেষ আছয়॥
নামের শরণ বিনা নামাপরাধীর।
কভু মুক্তি নহে এই জানিবা সুস্থির॥
নামের আশ্রয়ে অপরাধের মোচন।
নাম অপরাধে হয় নিশ্চিন্তে পতন॥ ৭০॥

তথাহি পাদ্মে—

সর্ব্বাপরাধকৃদপি মুচ্যতে হরিসংশ্রয়ঃ।
হরেরপ্যপরাধান্ যঃ কুর্য্যাদ্দ্বিপদপাংশনঃ॥
নামাশ্রয়ঃ কদাচিৎ স্যাৎ তরত্যেব স নামতঃ।
নাম্নোঽপি সর্ব্বসুহৃদো হ্যপরাধাৎ পতত্যধঃ॥৭০॥

বহুবিধ শাস্ত্রাভ্যাসেতে কাল হরে।
তাহে নানামত বিঘ্ন কালেতে সংহারে॥
অতএব সারাংসার করহ নির্ণয়।
উপাসনা কৃষ্ণবিনা আর কি আছয়॥ ৭১॥

তথাহি—

অনন্তশাস্ত্রং বহু বেদিতব্যং
স্বল্পশ্চ কালো বহুবিঘ্নতা চ।
যৎ সারভূতং তদুপাসিতব্যং
হংসো যথা ক্ষীরমিবাম্বুমিশ্রম্॥৭১॥

কুবাসনা ছাড়ি সদা ভজ মহাপ্রভু।
বাসনা থাকিলে কষ্টে ভক্তি নহে কভু॥
মদ অভিমান ছাড়ি যেবা হয় হীন।
তবেত বলিব তার ভকতির চিন॥
উচ্চ স্থানে জল দিলে নীচ স্থানে যায়।
নীচ হয়ে ভজিলে সে সর্ব্বভক্তি পায়॥
কুবাসনা সদা হয় চণ্ডাল সমান।
এ সব জানিয়া কামে দেহ সমাধান॥
তৃণ হইতে আপনাকে নীচ করি মান।
গুরু হইতে আপনাকে হবে সাবধান॥
অতি দীন হীন দেখি করিবে সম্মান।
এই মত হয়ে সদা কর হরিনাম॥ ৭২॥

তথাহি শিক্ষাষ্টকে—

তৃণাদপি সুনীচেন তরোরপি সহিষ্ণুনা।
অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ ॥ ৭২ ॥

নামযুক্ত মন হয়ে পৃথিবী বেড়ায়।
কামনা বিষয় ছাড়ি যেবা আমা গায় ॥
ভক্তি ছাড়ি যেবা মোরে অন্য নাহি চায়।
সত্য তার প্রিয় আমি কহিনু নিশ্চয় ॥ ৭৩ ॥

তথাহি—

যে নামযুক্তা বিচরন্তি ভূমৌ ত্যক্ত্বা
চ কামান্ বিষয়াংশ্চ ভোগান্।
তেষাংশ্চ মুক্তিং পরমাং হি নিষ্ঠাং
দাস্যামি সত্যং মনসা নিযুক্তাম্ ॥ ৭৩ ॥

জ্ঞানী জীব মুক্তি সদা পাইনু করে মনে।
বস্তুত ভক্তের মুক্তি নহে ভক্তিহীনে ॥ ৭৪ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

যেঽন্যেঽরবিন্দাক্ষ বিমুক্তমানিন-
স্ত্বয্যস্তভাবাদবিশুদ্ধবুদ্ধয়ঃ।
আরুহ্য কৃচ্ছ্রেণ পরং পদং
ততঃ পতন্ত্যধোঽনাদৃতযুষ্মদঙ্ঘ্রয়ঃ ॥৭৪॥

সেই সে পরম ধর্ম্ম পুরুষের হয়।
অধোক্ষজে অহৈতুকী ভক্তি যে করয় ॥ ৭৫ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

স বৈ পুংসাং পরো ধর্ম্মো যতো ভক্তিরধোক্ষজে।
অহৈতুক্যপ্রতিহতা যয়াত্মা সুপ্রসীদতি ॥৭৫॥

কলিযুগে ধর্ম্ম কর্ম্মে কৃষ্ণ প্রাপ্তি নয়।
নিশ্চয় জানিহ কৃষ্ণ ভজিলে সে হয় ॥
সর্ব্ব ধর্ম্ম ত্যাগ করি যে কৃষ্ণ ভজয়।
প্রভু পাপ নাশ করি মুক্ত করি লয় ॥ ৭৬॥

তথাহি শ্রীভগবদ্গীতায়াম্—

সর্ব্বধর্ম্মান্ পরিত্যাজ্য মামেকং শরণং ব্রজ।
অহং ত্বাং সর্ব্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ ॥৭৬

সত্য ত্রেতা দ্বাপরাদি চারিযুগে হরি।
নানা বর্ণে অবতারে নানা নাম ধরি ॥
ঐ সব যুগে লোক পূজয়ে তাঁহারে।
বিবিধ বিধানে নিজ ভক্তি অনুসারে ॥ ৭৭ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

কৃতং ত্রেতা দ্বাপরঞ্চ কলিরিত্যেষু কেশবঃ।
নানাবর্ণাভিধাকারো নানৈব বিধিনেজ্যতে ॥৭৭॥

যে যুগে যে ধর্ম্ম তাহা করহ শ্রবণ।
কলি যুগে সঙ্কীর্ত্তন শাস্ত্রের বচন ॥ ৭৮ ॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

কৃতে যদ্ধ্যায়তো বিষ্ণুং ত্রেতায়াং যজতো মখৈঃ।
দ্বাপরে পরিচর্য্যায়াং কলৌ তদ্ধরিকীর্ত্তনাৎ ॥ ৭৮ ॥

বিজ্ঞ আর্য্য সারগ্রাহী জন যেই হয়।
সর্ব্বযুগ হতে কলির সম্মান করয়॥
তাহার কারণ শুন হয়ে এক মন।
সর্ব্ব সাধ্য সাধে ইহ নাম সঙ্কীর্ত্তন॥ ৭৯॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

কলিং সভাজয়ন্ত্যার্য্যা গুণজ্ঞাঃ সারভাগিনঃ।
যত্র সঙ্কীর্ত্তনেনৈব সর্ব্বঃ স্বার্থোঽভিলভ্যতে॥৭৯॥

সম্যক্ অনুষ্ঠিত ধর্ম্ম শ্রীকৃষ্ণকথাতে।
রতি না জন্মায় যদি শ্রম মাত্র তাতে॥ ৮০॥

তথাহি শ্রীমদ্ভাগবতে—

ধর্ম্মঃ স্বনুষ্ঠিতঃ পুংসাং বিষ্বক্সেনকথাসু যঃ।
নোৎপাদয়েদ্ যদি রতিং শ্রম এব হি কেবলম্॥৮০

ধন জন কবিতাদি না করি কামনা।
জন্মে জন্মে ভক্তি লভি এই ত বাসনা॥ ৮১॥

তথাহি শিক্ষাষ্টকে—

ন ধনং ন জনং ন সুন্দরীং কবিতাং বা জগদীশ
কাময়ে।
মম জন্মনি জন্মনীশ্বরে ভবতাদ্ভক্তিরহৈতুকী ত্বয়ি॥৮১॥

শ্রীকৃষ্ণ করুণা করি পতিত অধমে।
শ্রীপাদপঙ্কজরেণু ভাবিও চরমে॥ ৮২॥

অয়ি নন্দতনূজ কিঙ্করং পতিতং মাং বিষমে ভবাম্বুধৌ।
কৃপয়া তব পাদপঙ্কজস্থিতধূলিসদৃশং বিচিন্তয়॥৮২॥

কবে তব নাম লইতে নেত্রে অশ্রুধার।
কণ্ঠরোধ পুলকিত হবে তনু আর ॥ ৮৩ ॥

নয়নং গলদশ্রুধারয়া বদনং গদ্গদরুদ্ধয়া গিরা।
পুলকৈর্নিচিতং বপুঃ কদা তব নামগ্রহণে
ভবিষ্যতি ॥ ৮৩ ॥

গোবিন্দ বিরহে কবে ক্ষণযুগ হবে।
নেত্রে বারিধারা, শূন্য জগৎ হেরিবে ॥ ৮৪ ॥

যুগায়িতং নিমেষেণ চক্ষুষা প্রাবৃষায়িতম্।
শূন্যায়িতং জগৎ সর্ব্বং গোবিন্দ বিরহেণ মে ॥৮৪॥

আলিঙ্গন দাও কিবা দলহ চরণে।
বিরহে মরমপীড়া দাও অদর্শনে॥
যেই তব ইচ্ছা হয় সে বিধান কর।
মুই প্রাণনাথ বিনা না জানি অপর ॥ ৮৫ ॥

আশ্লিষ্য বা পাদরতাং পিনষ্টু
মামদর্শনাম্মর্ম্মহতাং করোতু বা।
যথা তথা বা বিদধাতু লম্পটো
মৎপ্রাণনাথস্তু স এব নাপরঃ ॥ ৮৫ ॥

সম্পূর্ণ।

# শ্রীরাধাদামোদরাষ্টকং।



নমামীশ্বরং সচ্চিদানন্দরূপং
লসৎকুণ্ডলং গোকুলে ভ্রাজমানং।
যশোদাভিয়োলূখলাদ্ধাবমানং
পরামৃষ্টমত্যন্ততোদ্রুত্যগোপ্যা ॥১॥
রুদন্তং মুহুর্নেত্র-যুগ্মং মৃজন্তং
করাম্ভোজ-যুগ্মেন সাতঙ্কনেত্রং।
মুহুঃ শ্বাসকম্পাত্রিরেখাঙ্ক কণ্ঠ-
স্থিতগ্রৈবং দামোদরং ভক্তিবদ্ধং ॥২॥
ইতীদৃক্স্ব-লীলাভিরানন্দকুণ্ডে
স্বঘোষং নিমজ্জন্তমাখ্যাপয়ন্তং।
তদীয়েশিতজ্ঞেষু ভক্তৈর্জ্জিতত্বং
পুনঃ প্রেমতস্তং শতাবৃত্তি বন্দে ॥৩॥
বরং দেব! মোক্ষং ন মোক্ষাবধিং বা
ন চান্যংবৃণেঽহং বরেশাদপীহ।
ইদন্তে বপুর্নাথ! গোপালবালং
সদা মে মনস্যা বিরাস্তাং কিমন্যৈঃ ॥৪॥
ইদন্তে মুখাম্ভোজমব্যক্তনীলৈর্বৃতং
কুন্তলৈঃস্নিগ্ধরক্তৈশ্চ গোপ্যা।

মুহুশ্চুম্বিতং বিম্বরক্তাধরং মে
মনস্যাবিরাস্তামলং লক্ষ-লাভৈঃ ॥৫॥
নমো দেব ! দামোদরানন্ত ! বিষ্ণো !
প্রসীদ প্রভো ! দুঃখ-জালাব্ধিমগ্নং।
কৃপাদৃষ্টিবৃষ্ট্যাতিদীনংবতানু
গৃহাণেশ ! মামজ্ঞমেধ্যক্ষিদৃশ্যঃ ॥ ৬ ॥
কুবেরাত্মজৌ বদ্ধমূর্ত্তৈব যদ্ব-
ত্ত্বয়া মোচিতৌ ভক্তিভাজৌ কৃতৌ চ।
তথা প্রেমভক্তিং স্বকাং মে প্রযচ্ছ
ন মোক্ষে গ্রহো মেঽস্তি দামোদরেহ ॥৭॥
নমস্তেঽস্তু দাম্নে স্ফুরদ্দীপ্তিধাম্নে
ত্বদীয়োদরায়াথ বিশ্বস্য ধাম্নে।
নমো রাধিকায়ৈ ত্বদীয়প্রিয়ায়ৈ
নমোঽনন্তলীলায় দেবায় তুভ্যং ৮॥

# শ্রীবৈষ্ণব-সন্দর্ভ।

## মাসিক পত্র ও সমালোচন।

শ্রীধাম বৃন্দাবন হইতে প্রকাশিত। শ্রীব্রজমণ্ডল ও গৌড়-দেশস্থ গোস্বামী-প্রভুপাদগণের অভিভাবকতায় পরিচালিত। বিজ্ঞ বহুদর্শী ও রসতত্ত্বজ্ঞ ভাগবতগণের লেখনীপ্রসূত সৃষ্টিতত্ত্ব, অচিন্ত্য-ভেদাভেদ তত্ত্ব, নর-নারী রহস্য, গুরুতত্ত্ব, প্রেমতত্ত্ব প্রভৃতি দার্শনিক ও লোকহিতকর বিবিধ প্রবন্ধে পূর্ণ। এতদ্ভিন্ন একটী বৈষ্ণবধর্ম্ম-তত্ত্ব মূলক উপন্যাস প্রতি মাসে প্রকাশিত হই-তেছে। সুপাঠ্য, শিক্ষাপ্রদ, সুরুচিকর, সরল সুখসেব্য প্রবন্ধ ও সরস কবিতার অভাব নাই। শ্রীমন্মহাপ্রভুর প্রিয়পার্ষদ পূর্ব্ব-তন মহাজনগণের বিবিধ অপ্রকাশিত সংস্কৃত রসগ্রন্থ সকল ব্যাখ্যা ও অনুবাদের সহিত প্রকাশিত হইতেছেন। এইরূপে যাবতীয় দুর্লভ প্রাচীন রসগর্ভ গ্রন্থ সকল ক্রমশঃ প্রকাশিত হইয়া সাহিত্য ভাণ্ডারের একটী বিশেষ অভাব অপনোদিত করিবে, আশা করা যায়। এ পর্য্যন্ত এ জাতীয় স্বধর্ম্ম প্রচারক, ভাবুক ভক্তগণের একান্ত হৃদয়গ্রাহী, সর্ব্বতত্ত্বময় সুপাঠ্য মাসিক পত্র বঙ্গভাষায় প্রচারিত হয় নাই। সাধকগণ, ভাবুক রসজ্ঞ ভক্তি-পিপাসুগণ পাঠ করিয়া, অনন্ত অতৃপ্ত আনন্দলাভ করিবেন, বলা বাহুল্য। মাসিক ডিমাই ৮ পেজি ৫ ফর্ম্মায় প্রতিমাস প্রকাশিত হয়। মূল্য ১৷৹ মাত্র। এখনও প্রথম সংখ্যা হইতে পাওয়া যায়।

কার্য্যাধ্যক্ষ—শ্রীনিত্যসখা মুখোপাধ্যায়।

শ্রীদেবকীনন্দন প্রেস, শ্রীবৃন্দাবন।

শ্রীধাম বৃন্দাবন হইতে প্রকাশিত—

# শ্রীবৈষ্ণব-গ্রন্থাবলী ! !

১। শ্রীমদ্ভাগবতম্—শ্রীধরস্বামী, দীপিকাদীপনী, বীররাঘব, বিজয়ধ্বজ, ক্রমসন্দর্ভ, সুবোধিনী, চক্রবর্ত্তী, সিদ্ধান্ত-প্রদীপ এই আটটী টীকা, হিন্দী ভাষায় অনুবাদের সহিত খণ্ডে খণ্ডে দেবনাগরাক্ষরে মুদ্রিত হইতেছেন। সম্পূর্ণ গ্রন্থের অগ্রিম দেয় মূল্য ৫০৲ টাকা। বার্ষিক ১২৲ টাকা। এরূপ অষ্টটীকা সম্বলিত শ্রীমদ্ভাগবত গ্রন্থ এ পর্য্যন্ত কেহ কখন প্রকাশ করিতে সাহস করেন নাই। যখন শ্রীভগবান আমাদিগকে এই দুঃসাহসিক কার্য্যে মতি দান ও ব্রতী করিয়াছেন, তখন যে তিনিই নির্ব্বিঘ্নে এ ব্রত উদ্যাপনে প্রধান সহায় হইবেন, সে সাহস আমাদিগের আছে বলিয়াই, এ কার্য্যে আমাদিগের উৎসাহ অটুট ও অক্ষয়। ভারতবর্ষীয় হিন্দুরাজন্যবর্গ ও স্বয়ং গবর্ণমেণ্ট আমাদিগকে উৎসাহ দান করিতেছেন। যে গ্রন্থ প্রকাশ বিষয়ে কেহ কল্পনা করিতেও সাহস করেন নাই, যাহা একদিন সুদুর্লভ ও কল্পনার অতীত ছিল, তাহা আমরা দ্বারে দ্বারে লইয়া সমুপস্থিত। ভক্তি গ্রন্থের শীর্ষস্থানীয়, পুরাণের শিরোমণি, সর্ব্বসংহিতার শ্রেষ্ঠ, সর্ব্ব বেদান্তের সার যে শ্রীগ্রন্থ শ্রীভগবানের শ্রীবিগ্রহের ন্যায় পূজিত সেবিত ও সংস্তুত, সেই জ্ঞান-বৈরাগ্য-ভক্তির অদ্বিতীয় ভাণ্ডার স্বরূপ শ্রীভাগবত হিন্দুর গৃহে গৃহে পঞ্জিকার ন্যায় অধীত ও আলোচিত হউন, তাহা হইলেই প্রকাশকের উদ্দেশ্য সফলীকৃত হয়। যাঁহারা ভক্তিযাজনই জীবের সর্ব্বশ্রেষ্ঠ সাধন বলিয়া জ্ঞাত আছেন, এই শ্রীগ্রন্থ তাঁহারা অবশ্যই একখানি সংগ্রহ করিয়া গৃহে রক্ষা করিবেন বলিয়া আমাদিগের বিশ্বাস। সাংসারিক নানাব্যয়ের মধ্যে একবার এককালিন কিছু ব্যয় করিয়া চির-

দিনের মত এই মহারত্ন সংগ্রহ করিয়া রাখা নিতান্ত অব্যবস্থা বা অকরণীয় নহে।

২। শিখরিণী—[ প্রাকৃত বিপ্রলম্ভ, শান্তরতি ও উজ্জ্বল রসাশ্রিত পদাবলী। শিখরিণী প্রকৃতই শিখরিণী,—প্রেমিকের-প্রাণ—রসিক ভক্তের জীবন সর্ব্বস্ব। এক একটী পদ অন্তস্তল স্পর্শ করিয়া প্রণয়ী হৃদয়ে ঘাত প্রতিঘাত উপস্থিত করিবে—প্রেমাশ্রুপাতে বক্ষঃস্থল অভিষিক্ত করিয়া দিবে। রসিক ভক্তগণ এ রস আস্বাদন করিলে ভাবামৃতে অভিসিঞ্চিত হইয়া আনন্দ-আবেশে তন্ময় হইবেন। মূল্য ।৵০ আনা মাত্র। ভিঃ-পিঃ তে ৵০ অধিক লাগে।

৩। জগন্নাথবল্লভ নাটক—শ্রীমন্মহাপ্রভুর প্রিয় পার্ষদ শ্রীরামানন্দ রায় প্রণীত। হিন্দী অনুবাদের সহিত নাগরাক্ষরে মুদ্রিত। এরূপ সরস গ্রন্থ জগতে অতুলনীয়। মহাপ্রভু এ গীতি রসে বিভোর হইয়া যাইতেন। মূল্য ৸০ আনা, ভিঃপিঃ তে ৵০ আনা অধিক লাগে।

৪। শ্রীকৃষ্ণভাবনামৃত—মহামহোপাধ্যায় শ্রীমদ্বিশ্বনাথ চক্রবর্ত্তি মহাশয় কৃত। শ্রীবৃন্দাবনবাসী শ্রীল রাধিকানাথ গোস্বামী প্রভুপাদ কর্ত্তৃক বঙ্গভাষায় অনূদিত। শ্রীভাবনামৃত শ্রীবৈষ্ণবের নিত্য চিন্তনীয় শ্রীরাধাগোবিন্দের অষ্টকালীন লীলাগাথায় পূর্ণ। ভক্তগণ একবার আস্বাদন করিলে, অনন্ত অতৃপ্তি জনিত আনন্দলাভে কৃতার্থ হইবেন। মূল্য ৯ টাকা। ভিঃপিঃ তে ৵০ আনা বেশী লাগে।

৫। শ্রীস্তবপুষ্পাঞ্জলি—শ্রীবৈষ্ণবগণ ও ভক্তিযাজনকারী মাত্রেরই অবশ্য নিত্য অনুশীলনীয় বিবিধ স্তবাবলী।

